প্রথম প্রকাশ : জানুয়ারি ২০০০

প্রচ্ছদ ও রেখাঙ্কন : রঞ্জন মুখোপাধ্যায়

প্রকাশক : গোপীমোহন সিংহরায়। ভারবি। ১৩।১ বঙ্কিম চাটুজ্যে স্ট্রিট।
কলকাতা-৭৩। অক্ষরবিন্যাস : ভারবি। মুদ্রক : দীপঙ্কর ধর।
রাজেন্দ্র অফসেট। ১১ পঞ্চানন ঘোষ লেন। কলকাতা-৯।

# সূচি

পৃঃ

## কার্ল মার্কস

# ভারতে বৃটিশ শাসন

লণ্ডন, শুক্রবার, ১০ই জুন, ১৮৫৩

...হিন্দুস্তান যেন এশীয় আয়তনের এক ইতালি, হিমালয় তার আল্প্স্, বাংলার সমভূমি যেন তার লম্বার্দি সমভূমি, দাক্ষিণাত্য তার অ্যাপেনাইঞ্জ এবং সিংহল তার সিসিলি দ্বীপ। জমির উৎপন্নের সেই একই সমৃদ্ধ বৈচিত্র্য এবং রাজনৈতিক চেহারায় সেই একই খণ্ড খণ্ড ভাব। বিজয়ীর তরবারির চাপে ইতালি যেমন মাঝেমাঝে বিভিন্ন জাতির সমষ্টিতে সংহত হয়েছে, তেমনি দেখা যায় হিন্দুস্তানেও মুসলমান বা মোগল বা বৃটনদের চাপ যখন থাকেনি, তখন হিন্দুস্তানও যতগুলি বিবদমান স্বাধীন রাষ্ট্রে ভেঙে গেছে তার সংখ্যা হিন্দুস্তানের নগর এমন কি গ্রামগুলির সংখ্যার মতো। তবু সামাজিক দৃষ্টিভঙ্গি থেকে দেখলে, হিন্দুস্তান ইতালি নয়, প্রাচ্যের আয়র্ল্যাণ্ড। এবং ইতালি ও আয়র্ল্যাণ্ড — ভোগবিলাসী এক জগতের সঙ্গে দুর্দশার এক জগতের এই বিচিত্র মিলন — তা হিন্দুস্তানের প্রাচীন ধর্মীয় ঐতিহ্যের মধ্যেই সূচিত। এ ধর্ম যুগপৎ ইন্দ্রিয়াতিশয্য ও আত্মনিগ্রহী কৃচ্ছ্রসাধনের ধর্ম, লিঙ্গম্ আর জগন্নাথদেবের ধর্ম, সন্ন্যাসী ও বায়াদেরের (দেবদাসীর) ধর্ম।

যাঁরা হিন্দুস্তানের স্বর্ণযুগে বিশ্বাস করেন তাদের সঙ্গে আমি একমত নই, তবে নিজের বক্তব্যের সমর্থনে আমি স্যার চার্লস উডের মতো কুলিখাঁর নজির দেব না। কিন্তু দৃষ্টান্তস্বরূপ আওরঙ্গজেবের সময়টা ধরা যাক, অথবা উত্তরে যখন মোগল এবং দক্ষিণে পোর্তুগীজদের উদয় হল সেই যুগটা, অথবা মুসলিম অভিযান ও দাক্ষিণাত্যের হেপ্তার্কির যুগই*। কিংবা চাই কি, আরো পুরাকালে গিয়ে খাস ব্রাহ্মণদের পৌরাণিক

* হেপ্তার্কি (সপ্তরাজ্য) — ইংলণ্ড যখন সাতটি এঙ্গলো-স্যাক্সন রাজ্যে বিভক্ত ছিল (৬ষ্ঠ—৮ম শতক) তখনকার রাজনৈতিক ব্যবস্থা বর্ণনায় ইংরেজ ঐতিহাসিকদের ব্যবহৃত একটি শব্দ। উপমা হিসাবে মার্কস এই শব্দটি ব্যবহার করছেন মুসলিম অভিযানের পূর্বে দাক্ষিণাত্যের (মধ্য ও দক্ষিণ ভারত) সামন্ত বিখণ্ডীকরণ নির্দেশের জন্য। — সম্পাঃ

ইতিবৃত্তটাকেই নেওয়া যাক — তাতে ভারতীয় দুর্দশার প্রারম্ভ বলে যে কাল-নির্দেশ হয়েছে, সেটা খৃষ্টীয় ধারণানুসারে বিশ্বসৃষ্টিরও আগে।

অবশ্য এতে কোনো সন্দেহই নেই যে বৃটিশেরা হিন্দুস্তানের উপর যে দুর্দশা চাপিয়েছে তা হিন্দুস্তানের আগের সমস্ত দুর্দশার চাইতে মূলগতভাবে পৃথক এবং অনেক বেশি তীব্র। বৃটিশ ইস্ট ইণ্ডিয়া* কোম্পানি এশীয় স্বৈরাচারের ওপর ইউরোপীয় স্বৈরাচারের পত্তন ঘটিয়ে সালসেট মন্দিরের রোমহর্ষক স্বর্গীয় দানবদের চাইতেও বেশি যে দানবীয় এক জরাসন্ধ সৃষ্টি করেছে, তার কথা আমি বলছি না। বৃটিশ উপনিবেশিক শাসনের কোনো বৈশিষ্ট্যসূচক দিক এটা নয় — এ হল শুধুই ওলন্দাজদের অনুকরণ এবং এতখানি অনুকরণ যে বৃটিশ ইস্ট ইণ্ডিয়া কোম্পানির ক্রিয়াকলাপের সংজ্ঞা দিতে হলে জাভার **ইংরেজ** লাট স্যার স্ট্যামফোর্ড র‍্যাফলস অতীতের ওলন্দাজ ইস্ট ইণ্ডিয়া কোম্পানি সম্পর্কে যা বলেছিলেন, তার আক্ষরিক পুনরাবৃত্তি করলেই যথেষ্ট:

'ওলন্দাজ কোম্পানি শুধুমাত্র লাভের লালসায় প্ররোচিত হয়েছিল এবং আগে ওয়েস্ট ইণ্ডিয়ার বাগান-মালিক বাগানের কুলিবাহিনীকে যে দৃষ্টিতে দেখত তার চেয়েও কম শ্রদ্ধা ও কম বিবেচনার সঙ্গে তারা দেখত তাদের প্রজাদের, কারণ বাগান-মালিককে মনুষ্যসম্পদ ক্রয় করার জন্যে টাকা দিতে হয়েছিল, এদের দিতে হয়নি। এ কোম্পানি স্বেচ্ছাতন্ত্রের সবখানি প্রচলিত যন্ত্র প্রয়োগ করেছিল লোকগুলোর কাছ থেকে যত বেশি পারা যায় আদায় করার জন্যে, নিংড়ে নেবার জন্যে তাদের মেহনতের শেষ বিন্দুটি পর্যন্ত এবং এই ভাবে খামখেয়ালী ও অর্ধবর্বর এক সরকারজনিত কুফল বাড়িয়ে তুলত রাজনীতিকদের অভ্যস্ত সবখানি ধূর্ততা ও ব্যবসায়ীদের সবখানি একচেটিয়া স্বার্থপরতার সঙ্গে সে যন্ত্রকে পরিচালিত করে।'

হিন্দুস্তানের সমস্ত ঘটনা পরম্পরা যতই বিচিত্র রকমের জটিল, দ্রুত ও বিধ্বংসকারী বলে মনে হোক না কেন, এই সবকিছু গৃহযুদ্ধ, অভিযান, উৎপ্লব, দিগ্বিজয় ও দুর্ভিক্ষ তার উপরিভাগের নিচে নামেনি। ইংলণ্ডই ভারতীয় সমাজের সমগ্র কাঠামোটাই ভেঙে দিয়েছে, পুনর্গঠনের কোনো লক্ষণ এখনো অদৃশ্য। পুরনো জগতের অপহৃতি অথচ নতুন কোনো জগতের এই অপ্রাপ্তির ফলে হিন্দুদের বর্তমান দুর্দশার ওপর একটা বিশেষ রকমের বিষাদের আবির্ভাব ঘটেছে ও বৃটেন-শাসিত হিন্দুস্তান তার সমস্ত অতীত ঐতিহ্য, তার সমগ্র অতীত ইতিহাস থেকে পৃথক হয়ে গিয়েছে।

* বৃটিশ ইস্ট ইণ্ডিয়া কোম্পানি — ভারতের সঙ্গে একচেটিয়া বাণিজ্যের জন্য এটি গঠিত হয় ১৬০০ সালে। 'বাণিজ্য' কারবারের আড়ালে ইংরেজ পুঁজিপতিরা ভারত জয় করতে থাকে ও কয়েক দশকের মধ্যে তার শাসক হয়ে দাঁড়ায়। ১৮৫৭—১৮৫৯ সালের ভারতীয় অভ্যুত্থানের সময় কোম্পানি তুলে দেওয়া হয় ও ইংরেজ সরকার ভারত শাসন সরাসরি নিজেদের হাতে তুলে নেয়। — সম্পাঃ

এশিয়ায় স্মরণাতীত কাল থেকে সরকারের সাধারণত শুধু তিনটি বিভাগ বর্তমান ছিল: অর্থবিভাগ অর্থাৎ অভ্যন্তর লুণ্ঠনের বিভাগ, যুদ্ধ অর্থাৎ বহির্দেশ লুণ্ঠনের বিভাগ, এবং পরিশেষে পূর্তকর্মের বিভাগ। আবহাওয়া ও আঞ্চলিক বৈশিষ্ট্যের জন্যে, বিশেষ করে সাহারা থেকে শুরু করে আরব, পারস্য, ভারত ও তাতারিয়ার মধ্যে দিয়ে সমুন্নত এশীয় মালভূমি পর্যন্ত বিস্তৃত বৃহৎ বৃহৎ মরু-অঞ্চলের অস্তিত্বের ফলে খাল ও জলাশয় দিয়ে কৃত্রিম সেচ ছিল প্রাচ্য কৃষির ভিত্তি। যেমন মিশর ও ভারতে, তেমনি মেসোপটেমিয়া, পারস্য প্রভৃতি দেশেও বন্যার জল দিয়ে ভূমির উর্বরতা সাধন করা হয়; জলের স্ফীতির সুবিধা নিয়ে সেচের খালগুলিতে জলের জোগান দেওয়া হয়। বিনা অপচয়ে, সমবেতভাবে জল-ব্যবহারের এই প্রাথমিক যে প্রয়োজন থেকে প্রতীচ্যে যেমন, ফ্ল্যাণ্ডার্স ও ইতালির ক্ষেত্রে ব্যক্তিগত উদ্যোগগুলি স্বেচ্ছামূলক সমিতিতে আবদ্ধ হতে এগিয়েছিল, তার জন্যে প্রাচ্যে দরকার হয়েছিল সরকারের কেন্দ্রীয় ক্ষমতার হস্তক্ষেপ — এ প্রাচ্যে সভ্যতা ছিল অতি নিচের স্তরে এবং অঞ্চলের ব্যাপ্তি এত বিপুল যে স্বেচ্ছামূলক সমিতি সম্ভব ছিল না। সুতরাং সমস্ত এশীয় সরকারগুলির ওপরেই এসে বর্তায় একটি অর্থনৈতিক দায়িত্ব — পূর্তকর্ম সংগঠনের কাজ। ভূমির এই যে কৃত্রিম উর্বরীকরণ কেন্দ্রীয় সরকারের ওপর নির্ভরশীল এবং সেচ ও জল-নিঃসরণ ব্যবস্থার অবহেলার সঙ্গে সঙ্গেই যা ক্ষয় পেতে থাকে, তা থেকেই আমরা ব্যাখ্যা করতে পারি এই অন্যথা-বিচিত্র ঘটনাটির -- কেন আমরা পালমিরা ও পেত্রায়, ইয়েমেনের ধ্বংসস্তূপের মধ্যে এবং মিশর, পারস্য ও হিন্দুস্তানের বড়ো বড়ো প্রদেশে দেখি, একদা অতি উত্তমরূপে কর্ষিত গোটাগুটি এক একটা এলাকা আজ বন্ধ্যা ও মরুভূমি হয়ে পড়ে আছে। এ থেকেও ব্যাখ্যা করা যায় কেমন করে একটি মাত্র বিধ্বংসী যুদ্ধেই শতাব্দীর পর শতাব্দী ধরে একটি দেশ জনশূন্য হয়ে পড়ে থাকে, তার সমস্ত সভ্যতা লোপ পায়।

পূর্ব ভারতে বৃটিশ তাদের পূর্ববর্তীদের কাছ থেকে অর্থ ও যুদ্ধের বিভাগটি গ্রহণ করেছিল বটে, কিন্তু পূর্তকর্মটা একেবারেই অবহেলা করেছে। সেই জন্যেই কৃষির এ অবনতি, অবাধ প্রতিযোগিতার বৃটিশ নীতি — laissez faire, laissez aller* এই নীতিতে এ কৃষি পরিচালিত হতে পারে না। কিন্তু এশীয় সাম্রাজ্যগুলিতে কৃষি এক সরকারের আমলে অবনত হচ্ছে আবার অন্য সরকারের আমলে উন্নত হচ্ছে, এ দেখতে আমরা বেশ অভ্যস্ত। ইউরোপে যেমন ভালো মন্দ ঋতু অনুসারে ফসলের অবস্থা বদলায়, ওখানে তেমনি বদলায় ভালো মন্দ সরকার অনুসারে। সুতরাং কৃষির পীড়ন ও অবহেলা খারাপ জিনিস হলেও ভারতীয় সমাজের ওপর সেইটা বৃটিশ অভিযানকারীদের চূড়ান্ত

* Laissez faire, laissez-aller (কার্যকলাপের স্বাধীনতা দাও) — অবাধ বাণিজ্য এবং অর্থনৈতিক ব্যাপারে রাষ্ট্রীয় না-হস্তক্ষেপের মতাবলম্বী বুর্জোয়া অর্থনীতিবিদদের ধ্বনি। — সম্পাঃ

আঘাত বলে গণ্য না করা সম্ভব হত, যদি এর সঙ্গে একেবারে অন্য রকম গুরুত্বের একটি পরিস্থিতি, সমগ্র এশীয় জগতের ইতিহাসের পক্ষেই যা অভিনব, তার সংযোগ না ঘটত। ভারতীয় অতীতের রাজনৈতিক চেহারাটা যতই পরিবর্তনশীল বলে মনে হোক না কেন, সুদূর পুরাকাল থেকে উনিশ শতকের প্রথম দশক পর্যন্ত তার সামাজিক অবস্থা অপরিবর্তিত থেকেছে। সে সমাজ-কাঠামোর খুঁটি হল হস্তচালিত তাঁত আর চরকা, যা থেকে নিয়মিতভাবে তাঁতী আর সুতোকাটুনির অক্ষৌহিণী সৃষ্টি হয়ে চলেছে। স্মরণাতীত কাল থেকে ইউরোপ ভারতীয় শ্রমের অপূর্ব বস্ত্র পেয়ে এসেছে এবং তার বদলে পাঠিয়েছে তার বহুমূল্য ধাতু। সে ধাতু পেঁছিয়েছে ভারতের স্বর্ণকারের কাছে, ভারতীয় সমাজের এক আবশ্যিক সদস্য সে — এ সমাজে অলংকার-প্রিয়তা এত বেশি যে নিম্নতম শ্রেণীর লোকেরা পর্যন্ত, যারা প্রায় নগ্নগায়ে ঘোরে তারাও সাধারণত এক জোড়া সোনার মাকড়ি আর গলায় কোনো না কোনো রকমের সোনার গহনা পরে। হাত-পায়ের আঙুলে আংটি পরাও খুব চল। নারী ও ছেলেমেয়েরা প্রায়ই পরে ভারি ভারি কঙ্কণ আর সোনারুপোর মল, এবং ঘরে দেখতে পাওয়া যায় সোনারুপোর তৈরি দেবদেবীর মূর্তি। বৃটিশ হামলাদাররাই এসে ভারতীয় তাঁত ভেঙে ফেলে, ধ্বংস করে চরকা। ইংলণ্ড শুরু করে ইউরোপের বাজার থেকে ভারতীয় তুলাবস্ত্রকে বিতাড়ন করে; অতঃপর সে হিন্দুস্তানে সুতা পাঠাতে থাকে এবং পরিশেষে তুলার মাতৃভূমিকেই কার্পাস বস্ত্র চালান দিয়ে ভাসিয়ে দেয়। ১৮১৮ থেকে ১৮৩৬ সাল পর্যন্ত গ্রেট বৃটেন থেকে ভারতে সুতা চালানের অনুপাত বেড়ে ওঠে ১ থেকে ৫,২০০ গুণ। ১৮২৪ সালে ভারতে বৃটিশ মসলিনের চালান ১০,০০,০০০ গজও প্রায় নয়, অথচ ১৮৩৭ সালে তা ৬,৪০,০০,০০০ গজও ছাড়িয়ে যায়। অথচ একই সময়ে ঢাকার জনসংখ্যা ১,৫০,০০০ থেকে ২০,০০০-এ নেমে আসে। শিল্পের জন্যে বিখ্যাত এই সব ভারতীয় শহরগুলির অবক্ষয়টুকুই কিন্তু সর্বনিকৃষ্ট ফলাফল নয়। সারা ভারতবর্ষ জুড়ে কৃষি ও হস্তচালিত শিল্পের যে ঐক্য ছিল বৃটিশ বাষ্প ও বিজ্ঞান তাকে উন্মূলিত করে দিয়েছে।

এই দুটি অবস্থা — একদিকে সকল প্রাচ্যবাসীর মতো হিন্দু কর্তৃক তার কৃষি ও বাণিজ্যের প্রাথমিক সর্তস্বরূপ বড়ো বড়ো পূর্তকর্মের ভার কেন্দ্রীয় সরকারের ওপর অর্পণ, এবং অন্যদিকে সারা দেশ জুড়ে ছড়িয়ে থাকা এবং কৃষি ও শিল্পোদ্যোগের ঘরোয়া বন্ধনে তাদের ছোটো ছোটো কেন্দ্রে জোট বন্ধন — এই দুইটি অবস্থায় প্রাচীনতম কাল থেকে একটা বিশেষ চরিত্রের সমাজ-ব্যবস্থা — তথাকথিত **গ্রাম-ব্যবস্থার** সৃষ্টি করেছে, তাতে এই সব ক্ষুদ্র ক্ষুদ্র প্রতিটি সম্মিলন পেয়েছে স্বাধীন সংগঠন ও বিশিষ্ট জীবনধারা। এই ব্যবস্থার বিশিষ্ট চরিত্র বোঝা যাবে ভারত বিষয়ে বৃটিশ কমন্স সভার একটি পুরনো সরকারী দলিলের নিম্নোক্ত বর্ণনা থেকে:

'ভৌগোলিকভাবে দেখলে একটি গ্রাম হল কয়েক শত বা কয়েক হাজার একর আবাদী বা পতিত জমির এক একটি অঞ্চল; রাজনৈতিকভাবে দেখলে তার ধরনটা কর্পোরেশন বা পৌর গোষ্ঠীর মতো। তার পরিচালক ও সেবকদের ব্যবস্থাপনা নিম্নোক্ত ধরনের: **পটেল** [potail] অথবা প্রধান মণ্ডল, তার ওপর সাধারণত গ্রামের অবস্থা-ব্যবস্থার তদারক করার ভার, অধিবাসীদের মধ্যেকার ঝগড়ার সে মীমাংসা করে, পুলিসের কাজ দেখে, এবং স্ব-গ্রামের অভ্যন্তর থেকে রাজস্ব-সংগ্রহের কাজ চালায়—ব্যক্তিগত প্রভাব এবং গ্রামবাসীদের অবস্থা ও স্বার্থের সঙ্গে তার অন্তরঙ্গ পরিচয়ের ফলে এ দায়িত্বের পক্ষে সে হয় সবচেয়ে উপযোগী। **কার্নম** [kurnum] চাষের হিসাব রাখে এবং চাষ সংক্রান্ত সবকিছু নথিবদ্ধ করে। তৈল্যার [tallier] আর তোত্তী [totie] — প্রথম জনের কাজ অপরাধাদির সংবাদ সংগ্রহ এবং গ্রাম থেকে গ্রামান্তর গমনাগমনে লোকজনকে পেঁছে দেওয়া ও রক্ষা করা; অপর জনের এখতিয়ার গ্রামেই সীমাবদ্ধ বলে মনে হয়, অন্যান্য কাজ ছাড়াও তার কাজ হল শস্য পাহারা দেওয়া এবং তার পরিমাপে সাহায্য করা। **সীমানাদার** — তার কাজ গ্রামের সীমানা রক্ষা এবং কলহ উপস্থিত হলে সীমানা সম্পর্কে সাক্ষ্য দেওয়া। জলাশয় ও জলপ্রণালীর তত্ত্বাবধায়ক কৃষির জন্যে জলের বিলি ব্যবস্থা করে। ব্রাহ্মণ করে গ্রামের পুজো-অর্চনা। গুরু মশায়কে দেখা যায় গ্রামের ছেলেপিলেদের বালির উপর লিখতে পড়তে শেখাচ্ছেন। পঞ্জিকা-ব্রাহ্মণ অথবা জ্যোতিষী ইত্যাদি। এই সব পরিচালক ও সেবকদের নিয়েই সাধারণত গ্রামের ব্যবস্থাপনা; কিন্তু দেশের কোনো কোনো অঞ্চলে সে ব্যবস্থাপনা এত প্রসারিত নয়, উপরিকথিত দায়-দায়িত্বের কতকগুলি একই ব্যক্তি পালন করে। আবার কোনো কোনো অঞ্চলে উপরিকথিত লোক ছাড়াও অনেক বেশি লোক দেখা যায়। এই প্রাথমিক ধরনের পৌরশাসনের আওতায় স্মরণাতীত কাল থেকে এ দেশবাসী বাস করে আসছে। গ্রামের সীমানা বদল হয়েছে ক্বচিৎ; এবং যুদ্ধ, দুর্ভিক্ষ বা মারীমড়কে গ্রামগুলি ক্ষতিগ্রস্ত এমন কি বিধ্বস্ত হলেও সেই একই নাম, একই সীমানা, একই স্বার্থ, এমন কি একই পরিবারসমূহ চলে এসেছে যুগের পর যুগ। রাজ্যের ভাঙাভাঙি ভাগবিভাগ নিয়ে অধিবাসীরা মাথা ঘামায় না; গ্রামটি অখণ্ড হয়ে থাকলেই হল, কোন শক্তির কাছে তা গেল, কোন সম্রাটের তা করায়ত্ত হল এ নিয়ে তারা ভাবে না—গ্রামের আভ্যন্তরীণ অর্থনীতি অপরিবর্তিতই থাকে। সেই একই পটেল থাকে প্রধান মণ্ডল তথা ক্ষুদে বিচারপতি বা শাসনকর্তা এবং গ্রামের কর আদায়ের কাজ সে তখনো চালিয়ে যায়।'

এই সব ছোটো ছোটো বাঁধিগৎ ধরনের সামাজিক সত্তাগুলি বহুলাংশে ভেঙে গেছে ও অদৃশ্য হয়ে চলেছে, সেটা বৃটিশ ট্যাক্স-সংগ্রাহক ও বৃটিশ সৈন্যের বর্বর হস্তক্ষেপের ফলে তত নয় যতটা ইংরেজের বাষ্প ও ইংরেজের অবাধ বাণিজ্যের ক্রিয়ায়। ঐ সব পারিবারিক গোষ্ঠীগুলির ভিত্তি ছিল কুটির শিল্প — হাতে কাটা সুতা, হাতে বোনা

কাপড় ও হাতে করা চাষের এমন এক বিশিষ্ট সমন্বয়, যা থেকে তারা পেত আত্মনির্ভর শক্তি। ইংরেজের হস্তক্ষেপ সুতাকাটুনির স্থান করেছে ল্যাংকাশায়ারে এবং তাঁতীর স্থান রেখেছে বাংলায়, অথবা হিন্দু সুতাকাটুনি ও তাঁতী উভয়কেই নিশ্চিহ্ন করে এই সব ছোটো ছোটো অর্ধবর্বর, অর্ধসভ্য গোষ্ঠীগুলিকে ভেঙে দিয়েছে তাদের অর্থনৈতিক ভিত্তিকে উড়িয়ে দিয়ে এবং এই ভাবে যে **সামাজিক** বিপ্লব সংঘটিত করেছে সেটা এশিয়ায় যা শোনা গেছে তার মধ্যে সর্ববৃহৎ, সত্যি কথা বললে একমাত্র বিপ্লব।

ঐ সব লক্ষ লক্ষ শ্রমপরায়ণ পিতৃতান্ত্রিক ও নিরীহ সামাজিক সংগঠনগুলি অসংগঠিত হয়ে চূর্ণ চূর্ণ হয়ে যাচ্ছে, ডুবছে দুর্দশার এক সমুদ্রে, সে সংগঠনের সদস্যদের কাছ থেকে হারিয়ে যাচ্ছে যুগপৎ তাদের প্রাচীন সভ্যতা ও জীবিকার্জনের বংশানুক্রমিক উপায় — দেখতে এটা মানবিক অনুভূতির কাছে যতই পীড়াদায়ক হোক না কেন, এ কথা যেন না ভুলি যে এই সব শান্ত-সরল [idyllic] গ্রাম-গোষ্ঠীগুলি যতই নিরীহ মনে হোক, প্রাচ্য স্বৈরাচারের তারাই দৃঢ় ভিত্তি হয়ে এসেছে চিরকাল, মনুষ্য-মানসকে তারাই যথাসম্ভব ক্ষুদ্রতম পরিধির মধ্যে সীমাবদ্ধ করে রেখেছে, তাকে বানিয়েছে কুসংস্কারের অবাধ ক্রীড়নক, তাকে করেছে চিরাচরিত নিয়মের ক্রীতদাস, হরণ করেছে তার সমস্ত কিছু মহিমা ও ঐতিহাসিক কর্মদ্যোতনা। যে বর্বর আত্মপরতা কোনো একটা শোচনীয় ভূমিখণ্ড আঁকড়ে শান্তভাবে প্রত্যক্ষ করে গেছে সাম্রাজ্যের পতন, অবর্ণনীয় নিষ্ঠুরতার অনুষ্ঠান, বড়ো শহরের অধিবাসীগণের হত্যাকাণ্ড, প্রাকৃতিক ঘটনাবলীর চাইতে বেশি কিছু ভাবেনি এদের; এবং দৈবাৎ আক্রমণকারীর লক্ষ্যপথে পড়লে যা নিজেও হয়ে উঠেছে আক্রমণকারীর এক অসহায় শিকার, সে আত্মপরতার কথা যেন না ভুলি। যেন না ভুলি যে এই হীন, অচল ও উদ্ভিদ্-সুলভ জীবন, এই নিষ্ক্রিয় ধরনের অস্তিত্ব থেকে অন্যদিকে, তার পাল্টা হিসাবে সৃষ্টি হয়েছে বন্য লক্ষ্যহীন এক অপরিসীম ধ্বংসশক্তি এবং হত্যাব্যাপারটিকেই হিন্দুস্তানে পরিণত করেছে এক ধর্মীয় প্রথায়। যেন না ভুলি যে ছোটো ছোটো এই সব গোষ্ঠী ছিল জাতিভেদপ্রথা ও ক্রীতদাসত্ব দ্বারা কলুষিত, অবস্থার প্রভুরূপে মানুষকে উন্নত না করে তাকে করেছে বাহিরের অবস্থার পদানত, স্বয়ং-বিকশিত একটি সমাজ-ব্যবস্থাকে তারা পরিণত করেছে অপরিবর্তমান প্রাকৃতিক নিয়তিরূপে এবং এই ভাবে আমদানি করেছে প্রকৃতির এমন পূজা যা পশু করে তোলে লোককে, প্রকৃতির প্রভু যে মানুষ তাকে হনুমানদেব রূপী বানর এবং শবলাদেবী রূপী গরুর অর্চনায় ভূলুণ্ঠিত করে অধঃপতনের প্রমাণ দিয়েছে।

এ কথা সত্য যে, ইংলণ্ড হিন্দুস্তানে সামাজিক বিপ্লব ঘটাতে গিয়ে প্ররোচিত হয়েছিল শুধু হীনতম স্বার্থবুদ্ধি থেকে, এবং সে স্বার্থসাধনে তার আচরণ ছিল

নির্বোধের মতো। কিন্তু সেটা প্রশ্ন নয়। প্রশ্ন হল: এশিয়ার সামাজিক অবস্থায় মৌলিক একটা বিপ্লব ছাড়া মনুষ্যজাতি কি তার ভবিতব্য সাধন করতে পারে? যদি না পারে, তাহলে ইংলণ্ডের যত অপরাধই থাক, সে বিপ্লব সংঘটনে ইংলণ্ড ছিল ইতিহাসের অচেতন অস্ত্র।

তাহলে, আমাদের ব্যক্তিগত অনুভূতির কাছে প্রাচীন এক জগতের ভেঙে পড়ার দৃশ্য যত কটু লাগুক, ইতিহাসের দৃষ্টিভঙ্গি থেকে আমাদের অধিকার রয়েছে গ্যেটের সঙ্গে ঘোষণা করার:

'Sollte diese Qüal uns quälen,
Da sie unsre Lust vermehrt,
Hat nicht Myriaden Seelen
Timur's Herrschaft aufgezehrt?'*

কার্ল মার্কস কর্তৃক ১৮৫৩ সালের
১০ই জুন লিখিত
*New-York Daily Tribune* পত্রিকায়
১৮৫৩ সালের ২৫শে জুন প্রকাশিত

সংবাদপত্রের পাঠ অনুসারে
ইংরেজী থেকে ভাষান্তর

* 'এ নির্যাতন থেকে যদি পাই এক বৃহত্তম সুখ, তবে কেন সেজন্যে মনঃপীড়া? তৈমুরের শাসনের মাধ্যমে কি হয়নি আত্মার অশেষ নির্বাণ?' গ্যেটের Westöstlicher Diwan, *An Suleika* থেকে। — সম্পাঃ

## কার্ল মার্কস

# ভারতে বৃটিশ শাসনের ভবিষ্যৎ ফলাফল

লণ্ডন, শুক্রবার, ২২শে জুলাই, ১৮৫৩

...ইংরেজ প্রভুত্ব ভারতে প্রতিষ্ঠিত হল কী করে? মহা মোগলের একচ্ছত্র ক্ষমতা ভেঙে ফেলেছিল মোগল শাসনকর্তারা। শাসনকর্তাদের ক্ষমতা চূর্ণ করল মারাঠারা। মারাঠাদের ক্ষমতা ভাঙল আফগানরা; এবং সবাই যখন সবার সঙ্গে সংগ্রামে লিপ্ত, তখন প্রবেশ করল বৃটেন এবং সকলকেই অধীন করতে সক্ষম হল। দেশটা শুধু হিন্দু আর মুসলমানেই বিভক্ত নয়, বিভক্ত উপজাতিতে, বর্ণাশ্রমজাতিভেদে; এমন একটা স্থিতিসাম্যের ভিত্তিতে সমাজটার কাঠামো গড়ে উঠেছিল যা এসেছে সমাজের সকল সভ্যদের মধ্যস্থ একটা সাধারণ বিরাগ ও প্রথাবদ্ধ পরস্পর বিচ্ছিন্নতা থেকে; — এমন একটা দেশ ও এমন একটা সমাজ, সে কি বিজয়ের এক অবধারিত শিকার হয়েই ছিল না? হিন্দুস্তানের অতীত ইতিহাস না জানলেও অন্তত এই একটি মস্ত ও অবিসংবাদী তথ্য তো রয়েছে যে এমন কি এই মুহূর্তেও ভারত ইংরেজ রাজ্যভুক্ত হয়ে আছে ভারতেরই খরচে পোষিত এক ভারতীয় সৈন্যবাহিনী দ্বারাই! বিজিত হবার নিয়তি ভারত তাই এড়াতে পারত না; এবং তার অতীত ইতিহাস বলতে যদি কিছু থাকে তো তার সবখানি হল পরপর বিজিত হবার ইতিহাস। ভারত সমাজের কোনো ইতিহাসই নেই — অন্তত জানা কোনো ইতিহাস। ভারতের ইতিহাস বলে যা বলি, সে শুধু একের পর এক বহিরাক্রমণকারীর ইতিহাস, যারা ঐ অপ্রতিরোধী ও অপরিবর্তমান সমাজের নিষ্ক্রিয় ভিত্তিতে তাদের সাম্রাজ্য প্রতিষ্ঠা করে গেছে। ভারত বিজয়ের অধিকার ইংরেজের ছিল কিনা, এটা তাই প্রশ্ন নয়; প্রশ্ন এই, তুর্কী, পারসীক কি রুশদের দ্বারা ভারত বিজয় কি বৃটেনদের দ্বারা ভারত বিজয়ের চেয়ে শ্রেয় বলে ভাবব?

ভারতবর্ষে এক দ্বিবিধ কর্তব্য পালন করতে হবে ইংলণ্ডকে; একটি ধ্বংসমূলক এবং অন্যটি উজ্জীবনমূলক — পুরাতন এশীয় সমাজের ধ্বংস এবং এশিয়ায় পাশ্চাত্য সমাজের বৈষয়িক ভিত্তির প্রতিষ্ঠা।

আরবী, তুর্কী, তাতার, মোগল যারা একের পর এক ভারত প্লাবিত করেছে তারা অচিরেই **হিন্দুভূত হয়ে গেছে;** ইতিহাসের এক চিরন্তন নিয়ম অনুসারে বর্বর বিজয়ীরা নিজেরাই বিজিত হয়েছে তাদের প্রজাদের উন্নততর সভ্যতায়। ব্রিটিশেরাই হল প্রথম বিজয়ী যারা হিন্দু সভ্যতার চেয়ে উন্নত এবং সেই হেতু তার কাছে অনধিগম্য। দেশীয় গোষ্ঠীগুলিকে ভেঙে দিয়ে, দেশীয় শিল্পকে উন্মূলিত করে এবং দেশীয় সমাজে যা কিছু মহৎ ও উন্নত ছিল তাকে সমতল করে দিয়ে ব্রিটিশেরা সে সভ্যতাকে চূর্ণ করে। তাদের ভারত শাসনের ঐতিহাসিক পাতাগুলো থেকে এই ধ্বংসের অতিরিক্ত কিছু পাওয়া যায় না বললেই হয়। স্তূপাকৃতি ধ্বংসের মধ্য থেকে উজ্জীবনের ক্রিয়া প্রায় লক্ষ্যেই পড়ে না। তা সত্ত্বেও সে ক্রিয়া শুরু হয়ে গেছে।

এ উজ্জীবনের প্রথম সর্ত হল ভারতের রাজনৈতিক ঐক্য — মোগল-ই-আজম আমলের চেয়েও তা বেশি সংহত ও দূরপ্রসারিত। ব্রিটিশ তরবারি দ্বারা আরোপিত সেই ঐক্য এখন বৈদ্যুতিক টেলিগ্রাফ দ্বারা দৃঢ়ীভূত ও স্থায়ী হবে। দেশীয় যে সৈন্যবাহিনী ব্রিটিশ ড্রিল-সার্জেণ্টদের দ্বারা সংগঠিত ও সুশিক্ষিত হয়ে উঠেছে তা ভারতীয় আত্মমুক্তির এবং বহিরাগত যে কোনো আক্রমণকারীর শিকার হওয়া থেকে অব্যাহতির *sine qua non**। এশীয় সমাজে এই প্রথম প্রবর্তিত এবং হিন্দু ইউরোপীয়ের সাধারণ যুগ্ম সন্তানদের দ্বারা যা প্রধানত পরিচালিত সেই স্বাধীন সংবাদপত্র হল পুনর্নির্মাণের এক নূতন ও শক্তিশালী কারিকা। জমিদার ও রায়তোয়ার যত ঘৃণ্যই হোক জমিতে ব্যক্তিগত মালিকানার দুটি বিশেষ রূপের সঙ্গে তারা জড়িত, যা হল এশীয় সমাজের মহান disideratum**। কলকাতায় ইংরেজদের তত্ত্বাবধানে অনিচ্ছাভরে ও কার্পণ্য সহকারে শিক্ষিত ভারতের দেশীয় অধিবাসীদের মধ্য থেকে নতুন একটি শ্রেণী গড়ে উঠছে যারা শাসন পরিচালনার যোগ্যতাসম্পন্ন এবং ইউরোপীয় বিজ্ঞানে সুশিক্ষিত। ইউরোপের সঙ্গে ভারতের দ্রুত ও নিয়মিত যোগাযোগ এনে দিয়েছে বাষ্প, ভারতের প্রধান প্রধান বন্দরগুলিকে সমগ্র দক্ষিণ-পূর্ব মহাসমুদ্রের বন্দরের সঙ্গে সংযুক্ত করেছে এবং ভারতের অচলায়তনের যা প্রাথমিক কারণ, সেই বিচ্ছিন্ন অবস্থা থেকে তাকে পুনরুত্থিত করেছে। সেদিন দূরে নয়, যখন রেলওয়ে ও বাষ্পীয় পোতের সমন্বয়ে ভারত ও ইংলণ্ডে মধ্যেকার দূরত্ব সময়ের পরিমাপে কমে আসবে আট দিনে এবং এই একদা-রূপকথার দেশটা এই ভাবে সত্য করেই পাশ্চাত্য জগতের অন্তর্ভুক্ত হবে।

ভারতের প্রগতিতে এতদিন পর্যন্ত গ্রেট ব্রেটেনের শাসক শ্রেণীগুলির যা স্বার্থ ছিল

* অপরিহার্য সর্ত। — সম্পাঃ

** অপেক্ষিত আবশ্যিকতা। — সম্পাঃ

সেটা নিতান্ত আকস্মিক, অস্থায়ী ও ব্যতিরেকমূলক। অভিজাত শ্রেণী চেয়েছিল জয়, ধনপতিরা চেয়েছিল লুণ্ঠন, এবং মিল-তন্ত্রীরা চেয়েছিল শস্তায় বেচে বাজার দখল। কিন্তু এখন দান উল্টে গেছে। মিলতন্ত্রীরা আবিষ্কার করেছে যে উৎপাদনশীল দেশরূপে ভারতের রূপান্তর তাদের কাছে একান্ত জরুরী এবং সেই জন্যে সর্বাগ্রে সেচ ও আভ্যন্তরীণ পরিবহন-ব্যবস্থা তাকে দিতে হবে। এখন তাদের অভিপ্রায় ভারতের ওপর রেলওয়ের এক জাল বিস্তার করা। এবং সে কাজ তারা করবেই। তার ফল অপরিমেয় হতে বাধ্য।

এ কথা অতি সুবিদিত যে, ভারতের উৎপাদন-শক্তি পঙ্গু হয়ে আছে তার বিভিন্ন উৎপাদন-দ্রব্যের পরিবহন ও বিনিময় ব্যবস্থার একান্ত অভাবে। বিনিময় ব্যবস্থার অভাবের জন্যে প্রাকৃতিক প্রাচুর্যের মাঝখানে এমন সামাজিক নিঃস্বতা ভারতের চেয়ে বেশি আর কোথাও দেখা যায় না। বৃটিশ কমন্স সভার ১৮৪৮ সালে গঠিত একটি কমিটির কাছে প্রমাণিত হয়েছিল যে, 'খান্দেশে যখন এক কোয়ার্টার শস্য বিক্রি হচ্ছিল ৬ থেকে ৮ শিলিং মূল্যে তখন পুনায় তা বিক্রি হচ্ছিল ৬৪ থেকে ৭০ শিলিং দামে — সেখানে লোকে দুর্ভিক্ষে মরে পড়ে থাকছিল রাস্তায়, খান্দেশ থেকে সরবরাহ আসার কোনো সম্ভাবনা ছিল না, কেননা কাঁচা রাস্তায় গাড়ি অচল।'

যেখানে রেলপথ-বাঁধের প্রয়োজনে মাটি দরকার সেখানে পুকুর খুঁড়ে এবং বিভিন্ন লাইন বরাবর জল সরবরাহ করে রেলওয়ের প্রবর্তনকে সহজেই কৃষি-উদ্দেশ্যের সহায়ক করে তোলা সম্ভব। এই ভাবে প্রাচ্যের চাষ ব্যবস্থার যা অপরিহার্য সর্ত সেই সেচ ব্যবস্থা প্রভূত পরিমাণে বিস্তৃত করা যেতে পারে এবং জলাভাবে বারবার দেখা-দেওয়া স্থানীয় দুর্ভিক্ষগুলিকে রোধ করা সম্ভব। এই দৃষ্টিভঙ্গি থেকে রেলওয়ের অসাধারণ গুরুত্ব স্পষ্ট হবে যদি মনে রাখি এমন কি ঘাটের নিকটবর্তী জেলাগুলিতে সেচহীন জমিগুলির তুলনায় সেচ-দেওয়া জমিগুলির কর তিন গুণ, কর্মসংস্থান দশ-বারো গুণ এবং মুনাফা বারো থেকে পনেরো গুণ বেশি।

*রেলওয়ের ফলে সামরিক ব্যবস্থার আয়তন ও ব্যয় কমানোর উপায় হবে। ফোর্ট সেণ্ট উইলিয়মের টাউন মেজর কর্ণেল ওয়ারেন কমন্স সভার সিলেক্ট কমিটির নিকট বলেন:*

'বর্তমানে যত দিন এমন কি যত সপ্তাহ দরকার হয়, মাত্র তত ঘণ্টার মধ্যেই দেশের দূর অঞ্চল থেকে সংবাদ পেয়ে যাওয়া এবং আরো কম সময়ের মধ্যে সৈন্য ও রসদসহ নির্দেশ প্রেরণের সম্ভাব্যতা, এ বিবেচনা একটুও ছোট করে দেখা চলে না। বর্তমান অপেক্ষা আরো দূরবর্তী ও স্বাস্থ্যকর অঞ্চলগুলিতে সৈন্যদের রাখা যাবে এবং এতে করে রোগজনিত জীবনহানি বহু পরিমাণে কমানো যাবে। বিভিন্ন ডিপোতে রসদের এত বেশি প্রয়োজন থাকবে না, এবং জলবায়ুর কারণে রসদের ক্ষয়ক্ষতি ও নাশ পরিহার

করা সম্ভব হবে। সৈন্যবাহিনীর কার্যকারিতা বৃদ্ধির প্রত্যক্ষ অনুপাতে কমানো যাবে সৈন্যসংখ্যা।'

আমরা জানি, গ্রাম-গোষ্ঠীগুলির পৌর সংগঠন ও অর্থনৈতিক ভিত্তি ভেঙে গেছে, কিন্তু এগুলির যা সর্বমন্দ দিক — বাঁধিগৎ ও বিচ্ছিন্ন কণিকায় সমাজের বিচূর্ণীভবন, সেটার প্রাণশক্তি এখনো বজায়। গ্রামগুলির বিচ্ছিন্নতা থেকে সৃষ্টি ভারতে পথঘাটের অভাব এবং পথঘাটের অভাবের ফলে গ্রামগুলির বিচ্ছিন্নতা হয়েছে চিরস্থায়ী। নিম্নতম মাত্রার সুযোগসুবিধার ওপর, গ্রাম গ্রামান্তরের সঙ্গে প্রায় কোনো যোগাযোগ ছাড়াই এবং সামাজিক অগ্রগতির জন্যে যা অপরিহার্য তেমন আকাংক্ষা ও প্রচেষ্টা ব্যতিরেকেই এক একটি গোষ্ঠী বেঁচে এসেছে এই ছকের ওপর। গ্রামগুলির এই স্বপর্যাপ্ত **জাড্য** ভেঙে দিয়েছিল বৃটিশেরা, রেলপথ মেটাবে যোগাযোগ ও আদান-প্রদানের নতুন অভাববোধ। তাছাড়া, 'রেলপথ ব্যবস্থার অন্যতম ফল হবে — রেলপথ-প্রভাবিত প্রত্যেকটি গ্রামে অন্যান্য দেশের যন্ত্রপাতি ও কারিগরির জ্ঞান, এবং সে জ্ঞান লাভের উপায় সুলভ হবে, তার ফলে প্রথমত ভারতের বংশানুক্রমিক ও বৃত্তিভোগী গ্রাম্য কারিগরের পুরো যোগ্যতার পরখ হবে এবং অতঃপর তার ত্রুটি দূরীকরণের সাহায্য হবে' (চ্যাপম্যান, 'ভারতের তুলা ও বাণিজ্য')।

আমি জানি যে ইংরেজ মিলতন্ত্রীরা ভারতকে রেলপথ বিভূষিত করতে ইচ্ছুক শুধু এই লক্ষ্য নিয়ে যাতে তাদের কলকারখানার জন্যে কম দামে তুলা ও অন্যান্য কাঁচামাল নিষ্কাশিত করা যায়। কিন্তু যে দেশটায় লোহা আর কয়লা বর্তমান সে দেশের যাত্রায় (locomotion) যদি একবার যন্ত্রের প্রবর্তন করা যায় তাহলে সে যন্ত্র তৈরির ব্যবস্থা থেকে তাকে সরিয়ে রাখা অসম্ভব। রেল চলাচলের আশু ও চলতি প্রয়োজন মেটাবার জন্যে যা দরকার সে সব শিল্প ব্যবস্থা না করে বিপুল এক দেশের ওপর রেলপথের জাল-বিস্তার চালু রাখা যাবে না এবং তার মধ্য থেকেই গড়ে উঠবে শিল্পের এমন সব শাখায় যন্ত্রশিল্পের প্রয়োগ, রেলপথের সঙ্গে যার আশু সম্পর্ক নেই। তাই এই রেলপথই হবে ভারতে সত্যকার আধুনিক শিল্পের অগ্রদূত। এ যে নিশ্চয় তা আরো স্পষ্ট এই কারণে যে *বৃটিশ কর্তৃপক্ষ নিজেরাই স্বীকার করছে, একেবারে নতুন ধরনের শ্রম-ব্যবস্থার* সঙ্গে খাপ খাইয়ে নেওয়া এবং যন্ত্র সম্পর্কে প্রয়োজনীয় জ্ঞান অর্জন করার মতো বিশেষ যোগ্যতা হিন্দুদের আছে। কলকাতা টাঁকশালে যে দেশীয় ইঞ্জিনিয়াররা অনেক বছর ধরে বাষ্পীয় যন্ত্রে কাজ করছেন তাঁদের সামর্থ্য ও নৈপুণ্য, হরিদ্বার কয়লা অঞ্চলে কতকগুলি বাষ্পীয় যন্ত্রের সঙ্গে সংশ্লিষ্ট দেশীয়গণ এবং অন্যান্য দৃষ্টান্ত থেকে এ ঘটনার প্রভূত প্রমাণ পাওয়া যায়। ইস্ট ইন্ডিয়া কোম্পানির কুসংস্কারে ভয়ানক প্রভাবিত হওয়া সত্ত্বেও মিঃ ক্যামবেল স্বয়ং স্বীকার করতে বাধ্য হয়েছিলেন যে, 'ভারতের বিপুল জনগণের মধ্যে প্রভূত **শিল্প-ক্ষমতা** বর্তমান, পুঁজি সঞ্চয়ের মতো যোগ্যতা তাঁদের বেশ

আছে, গাণিতিকভাবে তাঁদের মাথা পরিচ্ছন্ন এবং অঙ্ক ও গাণিতিক বিজ্ঞানাদিতে তাঁদের প্রতিভা অতি উল্লেখযোগ্য।' উনি বলছেন, 'এঁদের মেধা চমৎকার।' রেল ব্যবস্থা থেকে উদ্ভূত আধুনিক শিল্পের ফলে শ্রমের বংশানুক্রমিক যে ভাগাভাগির ওপর ভারতের জাতিভেদপ্রথার ভিত্তি, ভারতীয় প্রগতি ও ভারতীয় ক্ষমতার সেই চূড়ান্ত প্রতিবন্ধক ভেঙে পড়বে।

ইংরেজ বুর্জোয়ারা বাধ্য হয়ে যা কিছুই করুক তাতে ব্যাপক জনগণের মুক্তি অথবা তাদের সামাজিক অবস্থার বাস্তব সংশোধন ঘটবে না — এগুলি শুধু উৎপাদন-শক্তির বিকাশের ওপরেই নয়, জনগণ কর্তৃক তাদের স্বত্ব-গ্রহণের ওপরেও নির্ভরশীল। কিন্তু এ দুটি জিনিসের জন্যেই বৈষয়িক পূর্বসর্ত স্থাপনের কাজ ইংরেজ বুর্জোয়ারা না করে পারবে না। তার বেশি কি বুর্জোয়ারা কখনো কিছু করেছে? রক্ত আর কাদা, দুর্দশা ও দীনতার মধ্য দিয়ে ব্যক্তিবর্গ ও জাতিকে টেনে না নিয়ে বুর্জোয়ারা কি কখনো কোনো অগ্রগতি ঘটিয়েছে?

খাস গ্রেট বৃটেনেই যতদিন না শিল্পকারখানার প্রলেতারিয়েত কর্তৃক তার বর্তমান শাসক শ্রেণী স্থানচ্যুত হচ্ছে অথবা হিন্দুরা নিজেরাই ইংরেজের জোয়াল একেবারে ঝেড়ে ফেলার মতো যথেষ্ট শক্তিশালী যতদিন না হচ্ছে, ততদিন ভারতীয়দের মধ্যে বৃটিশ বুর্জোয়া কর্তৃক ছড়িয়ে দেওয়া এই সব নতুন সমাজ-উপাদানের ফল ভারতীয়রা পাবে না। যাই হোক নিঃসন্দেহে আশা করতে পারি, ন্যূনাধিক সুদূর ভবিষ্যতে দেখব এই মহান ও চিত্তাকর্ষক দেশটির পুনরুজ্জীবন, সেই দেশ যেখানকার শিষ্ট দেশবাসীরা — প্রিন্স সালতিকভের ভাষায় — এমন কি হীনতম শ্রেণীগুলির ক্ষেত্রেও 'plus fins et plus adroits que les Italiens',* যাদের পরাধীনতাও এক ধরনের শান্ত মহত্ত্ব দ্বারা প্রতিতুলিত (counterbalanced), স্বাভাবিক অনীহা সত্ত্বেও যারা বৃটিশ অফিসারদের চমৎকৃত করেছে তাদের সাহস দেখিয়ে, যাদের দেশটা হল আমাদের ভাষা ও আমাদের ধর্মের উৎসভূমি, এবং যাদের জাটদের মধ্যে আমরা পাই প্রাচীন জার্মান ও ব্রাহ্মণদের মধ্যে প্রাচীন গ্রীকদের প্রতিরূপ।

উপসংহারের কিছু মন্তব্য না দিয়ে ভারত প্রসঙ্গে ছেদ টানতে পারছি না।

স্বদেশে যা ভদ্ররূপ নেয় এবং উপনিবেশে গেলেই যা নগ্ন হয়ে আত্মপ্রকাশ করে সেই বুর্জোয়া সভ্যতার প্রগাঢ় কপটতা এবং অঙ্গাঙ্গি বর্বরতা আমাদের সামনে অনাবৃত। ওরা সম্পত্তির সমর্থক, কিন্তু বাংলায়, মাদ্রাজে ও বোম্বাইয়ে যে রকম কৃষি বিপ্লব হল তেমন কৃষি বিপ্লব কি কোনো বৈপ্লবিক দল কখনো সৃষ্টি করেছে? দস্যুচূড়ামণি স্বয়ং

* 'ইতালীয়দের চেয়ে মার্জিত ও পারদর্শী।' আ. দ. সালতিকভের বই Lettres sur l'Inde, Paris, 1848, p. 61 থেকে মার্কসের উদ্ধৃতি। — সম্পাঃ

লর্ড ক্লাইভের ভাষায়, ভারতবর্ষে যখন কেবল দুর্নীতি দিয়ে লালসার তাল ধরা যাচ্ছিল না, তখন কি ওরা নৃশংস জবরদস্তির পথ নেয়নি? জাতীয় ঋণের অলঙ্ঘনীয় পবিত্রতার কথা নিয়ে ওরা যখন ইউরোপে বাগাড়ম্বর করছে তখন ভারতে কি তারা রাজাদের ডিভিডেন্ট বাজেয়াপ্ত করেনি — কোম্পানির নিজস্ব তহবিলেই যারা তাদের ব্যক্তিগত সঞ্চয় ঢেলেছিল? 'আমাদের পবিত্র ধর্ম' রক্ষার অছিলায় ওরা যখন ইউরোপে ফরাসী বিপ্লবের বিরুদ্ধে লড়ছিল তখন একই সময়ে কি তারা ভারতে খৃষ্টধর্ম প্রচার নিষিদ্ধ করে দেয়নি, এবং উড়িষ্যা ও বাংলার মন্দিরগুলিতে ধাবমান তীর্থযাত্রীদের কাছ থেকে টাকা তোলার জন্যে জগন্নাথের মন্দিরে অনুষ্ঠিত হত্যা ও গণিকাবৃত্তির ব্যবসায় চালায়নি? 'সম্পত্তি, শৃঙ্খলা, পরিবার ও ধর্মের' ধ্বজাধারী হল এরাই।

ইউরোপ-সদৃশ বিপুল, ১৫ কোটি একর এক ভূখণ্ডের দেশ ভারতবর্ষের প্রসঙ্গে দেখলে বৃটিশ শিল্পের বিধ্বংসী প্রতিক্রিয়া সুস্পষ্ট এবং হতভম্ব করার মতো। কিন্তু ভোলা উচিত নয়, বর্তমানে যে-ভাবে সমগ্র উৎপাদন-পদ্ধতি সংগঠিত, ও হল তারই অঙ্গাঙ্গি ফলাফল। এ উৎপাদন দাঁড়িয়ে আছে পুঁজির চূড়ান্ত প্রভুত্বের ওপর। স্বাধীন শক্তি হিসাবে পুঁজির অস্তিত্বের জন্যে পুঁজির কেন্দ্রীভবন অত্যাবশ্যক। বর্তমানে প্রতিটি সুসভ্য শহরে অর্থনীতিশাস্ত্রের যে অন্তর্নিহিত অঙ্গাঙ্গি নিয়মগুলি কাজ করছে, বিশ্বের বাজারের ওপর এ কেন্দ্রীভবনের বিধ্বংসী প্রভাব শুধু সেই নিয়মগুলিকেই উদ্‌ঘাটিত করছে বিপুলতম আকারে। ইতিহাসের বুর্জোয়া যুগটার দায়িত্ব নতুন জগতের বৈষয়িক ভিত্তি সৃষ্টি করা -- একদিকে মানবজাতির পারস্পরিক নির্ভরতার ওপর প্রতিষ্ঠিত বিশ্বময় যোগাযোগ, এবং সে যোগাযোগের উপায়; অন্যদিকে মানুষের উৎপাদন-শক্তির বিকাশ এবং প্রাকৃতিক শক্তিসমূহের ওপর বৈজ্ঞানিক আধিপত্যরূপে বৈষয়িক উৎপাদনের রূপান্তর। ভূতাত্ত্বিক বিপ্লবে যেমন পৃথিবীর উপরিতল গঠিত হয়েছে, তেমনি বুর্জোয়া শিল্প ও বাণিজ্যে সৃষ্টি হচ্ছে নতুন জগতের এই সব বৈষয়িক সর্ত। বুর্জোয়া যুগের ফলাফল, বিশ্বের বাজার এবং আধুনিক উৎপাদন-শক্তিকে যখন এক মহান সামাজিক বিপ্লব কব্জা করে নেবে এবং সর্বোচ্চ প্রগতিসম্পন্ন জাতিগুলির জনগণের সাধারণ নিয়ন্ত্রণে সেগুলো টেনে আনবে, কেবল তখনই মানব-প্রগতিকে সেই বিকটাকৃতি আদিম দেবমূর্তির মতো দেখাবে না যে নিহতের মাথার খুলিতে ছাড়া সুধা পান করতে চায় না।

কার্ল মার্কস কর্তৃক ১৮৫৩ সালের
২২শে জুলাই লিখিত
*New-York Daily Tribune* পত্রিকায়
১৮৫৩ সালের ৮ই আগস্ট প্রকাশিত

সংবাদপত্রের পাঠ অনুসারে
ইংরেজী থেকে ভাষান্তর

## কার্ল মার্কস

# 'জনগণের সংবাদপত্রের'* বার্ষিকী অনুষ্ঠানে বক্তৃতা

১৮৪৮-এর তথাকথিত বিপ্লবগুলি হচ্ছে নগণ্য ঘটনামাত্র — এগুলি ছিল ইউরোপীয় সমাজের শুষ্ক আবরণে ছোট ছোট ভাঙ্গন ও ফাটল। অবশ্য তা পাতালের আভাস দিয়েছিল। সমাজের আপাত-কঠিন উপরিভাগের নিচে তরল বস্তু-সমুদ্রের অস্তিত্ব ধরা পড়ে তাতে, যা স্ফীত হয়ে উঠলেই উপরের প্রস্তর কঠিন মহাদেশগুলি ভেঙে টুকরো টুকরো হয়ে যাবে। বিভ্রান্তভাবে এবং হৈচৈ করে এই বিপ্লবগুলি ঘোষণা করল প্রলেতারিয়েতের মুক্তিবার্তা, যা হল ঊনিশ শতকের এবং সে শতকের বিপ্লবের গূঢ় কথা। অবশ্য, এই সামাজিক বিপ্লবটি ১৮৪৮ সালে উদ্ভাবিত কোনো অভিনব সামগ্রী নয়। বাষ্প, বিদ্যুৎ ও স্বয়ংক্রিয় যন্ত্র নাগরিক বার্বে, রাস্পাই এবং ব্লাঙ্কির চেয়ে অনেক বেশী বিপজ্জনক চরিত্রের বিপ্লবী। কিন্তু, যে বায়ুমণ্ডলের মধ্যে আমরা আছি তা যে প্রত্যেকের উপর ২০,০০০ পাউণ্ড ওজনের চাপ দিচ্ছে, তা কি আপনারা অনুভব করেন? ১৮৪৮-এর পূর্বেকার ইউরোপীয় সমাজও অনুভব করেনি যে বৈপ্লবিক বায়ুমণ্ডল তাকে পরিবেষ্টিত করে চতুর্দিক থেকে তাকে চাপ দিচ্ছিল। আমাদের এই ঊনবিংশ শতাব্দীর বিশেষত্ব হিসাবে একটি বিরাট সত্য রয়েছে, যাকে কোনো পার্টিই অস্বীকার করতে সাহস পায় না। একদিকে শুরু হয়েছে এমন শিল্প ও বৈজ্ঞানিক শক্তি যা মানুষের পূর্ববর্তী ইতিহাসের কোনো যুগেই কোনোদিন কল্পনাও করা যায়নি। অপরদিকে দেখা দিল ক্ষয়ের লক্ষণ, যা রোম সাম্রাজ্যের শেষাংশে অনুষ্ঠিত লিপিবদ্ধ বিভীষিকাকে অনেক ছাড়িয়ে গেছে। আমাদের এ যুগে যেন সবকিছুর গর্ভেই তার

* 'জনগণের সংবাদপত্র' *(People's Paper)* — চার্টিস্টদের একটি সংবাদপত্র, ১৮৫২ থেকে ১৮৫৮ পর্যন্ত লণ্ডন থেকে প্রকাশিত হয়েছিল। — সম্পাঃ

বিপরীতের অস্তিত্ব। মানব-শ্রম লাঘবের ও তাকে ফলবান করার আশ্চর্য ক্ষমতার অধিকারী যে যন্ত্র, সে যন্ত্রকে আমরা দেখছি মানব-শ্রমকেই উপবাসী রাখছে, তাকে অতিরিক্ত খাটাচ্ছে। সম্পদের নূতন উদ্ভাবিত উৎসগুলি যেন কোনো অদ্ভুত অপ্রাকৃত মায়ায় অভাবের কারণে পরিণত হচ্ছে। শিল্পকলার জয়যাত্রার মূল্য দিতে হচ্ছে যেন চরিত্রহীনতা দিয়ে। যে গতিতে মানুষ প্রকৃতিকে জয় করছে, সেই গতিতেই যেন মানুষ অন্য মানুষের বা তার নিজেরই কলঙ্কের দাস হয়ে পড়ছে। এমন কি, বিজ্ঞানের পবিত্র আলোকও যেন অজ্ঞতার কৃষ্ণ পটভূমি ছাড়া দীপ্তি পায় না। আমাদের সমস্ত আবিষ্কার ও প্রগতির ফল যেন দাঁড়াচ্ছে বৈষয়িক শক্তিসমূহকে মানসক্রিয়ায় ভূষিত করা এবং মানব-জীবনকে বৈষয়িক শক্তির স্তরে নামিয়ে আনা। একদিকে আধুনিক শিল্প ও বিজ্ঞান এবং অপরদিকে বর্তমান দুঃখ-দুর্দশা ও অবক্ষয়ের এই যে বিরোধ, আমাদের যুগে উৎপাদন-শক্তি ও সামাজিক সম্পর্কের মধ্যকার এই বিরোধ এমন এক সত্য যা জাজ্বল্যমান, সর্বগ্রাসী, অবিসংবাদী। কোনো কোনো পার্টি এর জন্য বিলাপ করতে পারে; অন্যেরা হয়তো বর্তমান বিরোধের হাত থেকে মুক্তি পাবার উদ্দেশ্যে আধুনিক শিল্পের হাত থেকেই মুক্তি চায়। অথবা তারা এমন কল্পনাও করতে পারে যে, শিল্পক্ষেত্রের এই উল্লেখযোগ্য অগ্রগতি রাজনীতি ক্ষেত্রের একইরকম উল্লেখযোগ্য পশ্চাদগতি দিয়েই সম্পূর্ণ করতে হবে। আমাদের পক্ষ থেকে বলতে গেলে, এই সমস্ত বিরোধের মধ্যে যে সুচতুর চেতনার প্রকাশ বরাবর দেখা যাচ্ছে, তার রূপনির্ধারণে আমরা ভুল করি না। আমরা জানি, সমাজের এই নবোদিত শক্তিসমূহ যথোচিতভাবে কার্যকরী হবার জন্য দরকার শুধু নবোদিত মানুষের কর্তৃত্ব আর তেমন মানুষ হল শ্রমিক মানুষ। যন্ত্র যেমন আধুনিক যুগের আবিষ্কার, এরাও ঠিক তেমনই। মধ্য শ্রেণী, অভিজাত শ্রেণী এবং পশ্চাদগতির শোচনীয় পয়গম্বরেরা যে সংকেত দেখে বিভ্রান্ত বোধ করে তারই মধ্যে আমরা চিনে নিই আমাদের সেই বীর বন্ধু রবিন গুডফেলো-কে*, সেই বুড়ো ছুঁচোকে যে অতি দ্রুত মাটির মধ্যে কাজ করে, সেই যোগ্য পথিকৃৎ -- বিপ্লবকে। আধুনিক যন্ত্রশিল্পের অগ্রজ সন্তান হচ্ছে ইংরেজ শ্রমিকেরা। তাই তারা নিশ্চয়ই সে বিপ্লবকে সাহায্য করতে সবচেয়ে পিছিয়ে থাকবে না, যে সামাজিক বিপ্লব জন্ম লাভ করছে এই শিল্প থেকেই; যে বিপ্লবের অর্থ হচ্ছে সমগ্র পৃথিবীব্যাপী তাদেরই নিজস্ব শ্রেণীর মুক্তি; যে বিপ্লব পুঁজির শাসন ও মজুরি দাসত্বের মতোই সর্বজনীন। আমি জানি, গত শতাব্দীর মধ্যভাগ থেকে কী বীরত্বপূর্ণ সংগ্রামের মধ্য দিয়ে ইংরেজ

---

* রবিন গুডফেলো — বিদেহী আত্মা জনসাধারণকে সাহায্য করত বলে ষোলো ও সতেরো শতাব্দীতে ইংলন্ডে লোকের বিশ্বাস ছিল। শেক্সপিয়রের 'গ্রীষ্মকালীন রাত্রের এক স্বপ্ন' *(A Midsummer Night's Dream)* এই কৌতুক নাট্যের অন্যতম প্রধান চরিত্র এটি। — সম্পাঃ

শ্রমিক শ্রেণী চলেছে, যদিও মধ্য শ্রেণীর ঐতিহাসিকের দ্বারা বিস্মৃতির অন্ধকারে নিক্ষিপ্ত ও উপেক্ষিত হওয়ার দরুণ সে সংগ্রামগুলি অপেক্ষাকৃত কম গৌরব অর্জন করতে পেরেছে। শাসক শ্রেণীর দুষ্কৃতির প্রতিশোধ নেবার জন্য মধ্যযুগে জার্মানিতে 'ভেমগেরিখট' নামে একটি গুপ্ত বিচারমঞ্চ ছিল। যদি কোনো বাড়িতে লাল-ক্রস চিহ্ন দেখা যেত তবে লোকে বুঝত যে, এই 'ভেম' সে বাড়ির মালিককে দোষী সাব্যস্ত করেছে। আজ ইউরোপের প্রতিটি সৌধই রহস্যজনক সেই লাল-ক্রসে চিহ্নিত। ইতিহাস এখানে বিচারক, আর দণ্ডদাতা হল প্রলেতারিয়েত।

১৮৫৬ সালের ১৪ই এপ্রিলে
ইংরেজী ভাষায় প্রদত্ত মার্কসের বক্তৃতা
***People's Paper*** পত্রিকায়
১৯শে এপ্রিল, ১৮৫৬ সালে প্রকাশিত

সংবাদপত্রটির মূল পাঠ অনুযায়ী
ইংরেজী থেকে ভাষান্তর

## কার্ল মার্কস

## 'অর্থশাস্ত্রের সমালোচনা প্রসঙ্গে' গ্রন্থের ভূমিকা

বুর্জোয়া অর্থনীতির মতবাদকে আমি বিচার করেছি নিম্নলিখিত ক্রম অনুসারে: **পুঁজি, ভূসম্পত্তি, মজুরি শ্রম; রাষ্ট্র, বৈদেশিক বাণিজ্য, বিশ্ব-বাজার।** যে তিনটি বৃহৎ শ্রেণীতে আধুনিক বুর্জোয়া সমাজ বিভক্ত, প্রথম তিনটি শিরোনামায় আমি সেই শ্রেণী-তিনটির জীবনের অর্থনৈতিক শর্ত সম্পর্কে পর্যালোচনা করেছি; বাকি তিনটি শিরোনামার মধ্যে যে একটা পারস্পরিক যোগাযোগ আছে সেটা একনজরেই প্রত্যক্ষ। প্রথম বইয়ের প্রথম অংশে, যাতে পুঁজি সম্বন্ধে আলোচনা করা হয়েছে, তাতে নিম্নলিখিত পরিচ্ছেদগুলি আছে: ১। পণ্য, ২। মুদ্রা অথবা সরল সঞ্চালন, ৩। সাধারণ পুঁজি। প্রথম পরিচ্ছেদ দুটি হল বর্তমান অংশের বিষয়বস্তু। গোটা বিষয়টি আমার কাছে রয়েছে খণ্ড খণ্ড রচনা হিসাবে, এগুলি লেখা হয়েছিল বিভিন্ন সময়ে, দীর্ঘ ব্যবধানে, নিজের ধারণা স্পষ্ট করার জন্য, প্রকাশনার জন্য নয়। উপরিলিখিত পরিকল্পনা অনুযায়ী এগুলির সুসংবদ্ধ পরিব্যাখ্যান নির্ভর করবে বাইরেকার অবস্থার উপরে।

যে সাধারণ ভূমিকাটি আমি খসড়া করে রেখেছিলাম সেটি আমি বাদ দিচ্ছি; কেননা, আরো ভাল করে ভেবে দেখার পর আমার মনে হচ্ছে যে এখনো যেসব ফলাফল সপ্রমাণ হয়নি সেগুলি আগে থেকে অনুমান করে নেওয়া অস্বস্তিকর আর তাছাড়া যে পাঠক মোটামুটিভাবে আমাকে অনুসরণ করতে চান তাঁকে বিশেষ বিষয় থেকে সাধারণ সিদ্ধান্তে আরোহণের জন্য তৈরী থাকতে হবে। অন্যদিকে অর্থশাস্ত্রের বিষয়ে আমার অধ্যয়নের ধারা সম্বন্ধে এখানে কিছু বললে হয়তো তা প্রাসঙ্গিক বলে মনে হতে পারে।

আমি আইন অধ্যয়ন আরম্ভ করেছিলাম, অবশ্য দর্শন ও ইতিহাস পাঠের সঙ্গে সঙ্গে একটি গৌণ বিষয় হিসাবেই আমি তার চর্চা করতাম। ১৮৪২-৪৩ সালে *Rheinische*

*Zeitung** পত্রিকার সম্পাদকরূপে তথাকথিত বৈষয়িক স্বার্থের উপর আলোচনায় অংশ গ্রহণ করার বিড়ম্বনা আমার এই প্রথম হল। কাঠচুরি ও ভূসম্পত্তির বিখণ্ডীকরণ সম্বন্ধে রাইন প্রাদেশিক সভায় (***Rheinish Landtag***) কার্যবিবরণী; মোসেল অঞ্চলে কৃষকদের অবস্থা নিয়ে *Rheinische Zeitung*-এর বিরুদ্ধে রাইন প্রদেশের তদানীন্তন সর্বাধ্যক্ষ হের ফন শাপার কর্তৃক আরব্ধ সরকারী তর্কযুদ্ধ; এবং সর্বশেষে অবাধ বাণিজ্য ও সংরক্ষণ শুল্ক বিষয়ক বিতর্কাবলী থেকে অর্থনৈতিক বিষয়ে আমার মনোনিবেশ করার প্রথম সুযোগ এনে দেয়। অন্যদিকে, যে-সময় বিষয়ের জ্ঞানের চেয়ে 'এগিয়ে যাবার' সদিচ্ছা ছিল অনেক বেশি, সেই সময়ে *Rheinische Zeitung*-এ শোনা যেত ফরাসী সমাজতন্ত্র ও কমিউনিজমের দার্শনিকভাবে সামান্য ছোপলাগা প্রতিধ্বনি। এই অপেশাদারিপনার বিরুদ্ধে আমি দাঁড়ালাম, কিন্তু তারই সঙ্গে সঙ্গে *Allgemeine Augsburger Zeitung*-এর** সঙ্গে এক বিতর্কে একথাও আমি নিঃসঙ্কোচে স্বীকার করেছিলাম যে, আমার পূর্বকার পড়াশুনা এমন নয় যাতে ফরাসী ঝোঁকগুলির অন্তর্বস্তু সম্বন্ধে কোনো মতামত দিতে আমি সাহসী হতে পারি। বরঞ্চ, *Rheinische Zeitung*-এর পরিচালকরা যে মোহের বশবর্তী হয়ে ভাবছিলেন যে কাগজটিতে দুর্বলতর মনোভাব প্রকাশ করলে তার প্রতি প্রদত্ত মৃত্যুদণ্ডের হাত এড়ানো যাবে, সাগ্রহে সেই মোহের সুযোগ নিয়ে আমি প্রকাশ্য রঙ্গমঞ্চ ত্যাগ করে পাঠাগারে আশ্রয় নিলাম।

যে সন্দেহে আমি আক্রান্ত হয়েছিলাম, তার সমাধানের জন্য প্রথম যে কাজটি আমি হাতে নিলাম তা হল অধিকার সম্বন্ধে হেগেলীয় দর্শনের সমালোচনামূলক পর্যালোচনা। এই লেখার ভূমিকাটি মুদ্রিত হয়েছিল ১৮৪৪-এ প্যারিসে প্রকাশিত *Deutsch-Französische Jahrbücher**** পত্রিকায়। আমার অনুসন্ধান থেকে আমি এই সিদ্ধান্তে উপনীত হলাম যে বিভিন্ন আইনগত সম্পর্কের তথা বিভিন্ন রাষ্ট্র রূপের অনুধাবন করতে হলে, সেই সম্পর্ক ও রূপ দেখেই বা মানব-মনের তথাকথিত সাধারণ বিকাশ

* *Rheinische Zeitung* — ১৮৪২-৪৩-এ কলোনে প্রকাশিত একটি র‍্যাডিকেল দৈনিক সংবাদপত্র; ১৫ই অক্টোবর, ১৮৪২ থেকে ১৮ই মার্চ, ১৮৪৩ পর্যন্ত মার্কস এর সম্পাদক ছিলেন। — সম্পাঃ

** *Allgemeine Augsburger Zeitung* ('সাধারণ পত্রিকা') — জার্মান প্রতিক্রিয়াশীল দৈনিক পত্রিকা, ১৭৯৮ সালে প্রতিষ্ঠিত। ১৮১০ থেকে ১৮৮২ সাল পর্যন্ত আউগসবুর্গে প্রকাশিত হয়। ১৮৪২ সালে ইউটোপীয় কমিউনিজম ও সমাজতন্ত্রের ধারণা বিকৃত করে পত্রিকাটি আক্রমণ শুরু করে। মার্কস তার জবাব দেন 'কমিউনিজম ও আউগসবার্গী *Allgemeine Zeitung*' নামক প্রবন্ধে যেটা প্রকাশিত হয় ১৮৪২ সালের অক্টোবর মাসে *Rheinische Zeitung* পত্রিকায়। — সম্পাঃ

*** *Deutsch-Französische Jahrbücher* — বিপ্লবী ও কমিউনিস্ট প্রচারের মুখপত্র, ১৮৪৪-এ প্যারিসে মার্কস কর্তৃক প্রকাশিত। — সম্পাঃ

দেখেই তা করা সম্ভব হয় না; এদের মূল রয়েছে বরং মানব-জীবনের বৈষয়িক অবস্থার মধ্যে, যার সমস্তটাকে একত্র করে হেগেল আঠারো শতকের ইংরেজ ও ফরাসীদের দৃষ্টান্ত অনুসরণে নাম দিয়েছেন 'পৌরসমাজ' ('Civil Society'), কিন্তু এই পৌরসমাজের শারীর-সংস্থান খুঁজে বার করতে হবে আবার অর্থশাস্ত্রে। শেষোক্ত ব্যাপারে অধ্যয়ন আমি শুরু করি প্যারিসে, ও তারপর অনুসন্ধান চালিয়ে যাই ব্রাসেলস-এ: মসিয়ে গিজোর বহিষ্কার আদেশের ফলে সেখানেই আমাকে দেশান্তরিত হতে হয়। অনুসন্ধানের ফলে যে সাধারণ সিদ্ধান্তে আমি পেঁছিলাম, এবং ধরতে পারার পর থেকে যাকে আমি আমার অধ্যয়নের পথ-নির্দেশিকা সূত্র হিসাবে কাজে লাগিয়েছি, সংক্ষেপে তাকে এইভাবে উপস্থিত করা যেতে পারে: মানব-জীবনের সামাজিক উৎপাদনের মধ্যে মানুষ জড়িত হয় কতগুলি অনিবার্য ও ইচ্ছা-নিরপেক্ষ নির্দিষ্ট সম্পর্কে, উৎপাদন-সম্পর্কে, যা মানুষের বৈষয়িক উৎপাদন-শক্তির বিকাশের একটা নির্দিষ্ট পর্যায়ের অনুরূপ। এই উৎপাদন-সম্পর্কগুলির সমষ্টি হল সমাজের অর্থনৈতিক কাঠামো, সেই আসল বনিয়াদ, যার উপর গড়ে ওঠে আইনগত আর রাজনৈতিক উপরিকাঠামো এবং সামাজিক চেতনার নির্দিষ্ট রূপগুলি হয় তারই অনুরূপ। বৈষয়িক জীবনের উৎপাদন-পদ্ধতিই সাধারণভাবে মানুষের সামাজিক, রাজনৈতিক, ও বুদ্ধিবৃত্তিক জীবন-প্রক্রিয়াকে নির্ধারণ করে। মানুষের সত্তা তার চেতনা দ্বারা নির্ধারিত নয়, বরং ঠিক বিপরীতভাবে, মানুষের সামাজিক সত্তাই নির্ধারিত করে তার চেতনাকে। সমাজের বৈষয়িক উৎপাদন-শক্তি বিকাশের এক নির্দিষ্ট পর্যায়ে এলে তার সঙ্গে সংঘাত লাগে প্রচলিত উৎপাদন-সম্পর্কের, অর্থাৎ, আইনানুগ ভাষা ব্যবহার করলে বলতে হয়, সংঘাত লাগে এতদিন যে সম্পত্তি-সম্পর্কের মধ্যে থেকে উৎপাদন-শক্তি সক্রিয় ছিল তারই সঙ্গে। সে সম্পর্ক উৎপাদন-শক্তির বিকাশের রূপ থেকে পরিবর্তিত হয়ে পরিণত হয় উৎপাদন-শক্তির শৃঙ্খলে। তারপর শুরু হয় সামাজিক বিপ্লবের এক যুগ। অর্থনৈতিক বনিয়াদ পরিবর্তিত হওয়ার সঙ্গে সঙ্গে সমগ্র বিরাট উপরিকাঠামোও কম-বেশী দ্রুত রূপান্তরিত হয়ে যায়। এই রূপান্তরগুলি বিচার করতে গেলে, উৎপাদনের অর্থনৈতিক যে পরিস্থিতির বৈষয়িক রূপান্তর প্রাকৃতিক বিজ্ঞানসুলভ সূক্ষ্মতার সঙ্গেই নিরূপণ করা যায় তা থেকে পৃথক করে দেখতে হবে আইনগত, রাজনীতিগত, ধর্মগত, নন্দনতত্ত্বগত বা দর্শনগত, সংক্ষেপে বলতে গেলে ভাবাদর্শগত রূপগুলিকে, যার মাধ্যমে মানুষ এ সংঘাত সম্বন্ধে সচেতন হয়ে ওঠে ও লড়াই করে তার নিষ্পত্তি করে। যেমন ব্যক্তিবিশেষ সম্বন্ধে আমাদের ধারণা নির্ভর করে না সে ব্যক্তি নিজের সম্বন্ধে কী ভাবে তার উপর, তেমনি কোনো রূপান্তরের সময়কালকে সে যুগের স্বকীয় চেতনা দিয়ে আমরা বিচার করতে পারি না; বিপরীত-পক্ষে, সেই চেতনাকেই ব্যাখ্যা করতে হবে বৈষয়িক জীবনের বিরোধিতা দিয়ে, সামাজিক উৎপাদন-শক্তি ও উৎপাদন-সম্পর্কের মধ্যকার সংঘর্ষ দিয়ে। কোনো সামাজিক ব্যবস্থার

মধ্যে যতটা উৎপাদন-শক্তির স্থান হতে পারে তার সমস্ত কিছুর বিকাশ না হওয়া পর্যন্ত সে সামাজিক ব্যবস্থার কখনও বিলুপ্তি ঘটে না; আর নতুন উন্নততর উৎপাদন-সম্পর্কের আবির্ভাবও আসতে পারে না যতক্ষণ না পুরনো সমাজের গর্ভের মধ্যেই তেমন সম্পর্কের অস্তিত্বের বৈষয়িক শর্ত পরিপক্ক হয়ে উঠছে। সুতরাং, মানবজাতি সর্বদা সেই কর্তব্যেই প্রবৃত্ত হয় যার সমাধান সম্ভব; কেননা, বিষয়টির প্রতি আরো গভীর দৃষ্টি দিলে সর্বদাই দেখা যাবে যে, কর্তব্যটাই দেখা দেয় শুধু তখন যখন তা সমাধানের বৈষয়িক শর্তগুলো ইতিমধ্যেই বর্তমান কিংবা অন্তত গড়ে উঠতে শুরু করেছে। সাধারণ রূপরেখা হিসাবে এশীয়, প্রাচীন, সামন্ততন্ত্রীয় ও আধুনিক বুর্জোয়া উৎপাদন-পদ্ধতিগুলিকে সমাজের অর্থনৈতিক রূপগঠনের ক্রমাগ্রসর পর্যায় বলে অভিহিত করা যেতে পারে। বুর্জোয়া উৎপাদন-সম্পর্কগুলি হচ্ছে সামাজিক উৎপাদন-প্রণালীর শেষ বৈরভাবাপন্ন রূপ, ব্যক্তিমানুষের বিরোধের অর্থে বৈরভাব নয়, ব্যক্তিদের জীবনযাত্রার সামাজিক অবস্থার মধ্য থেকে উদ্ভূত বৈরভাব; এর সঙ্গে সঙ্গেই বুর্জোয়া সমাজের গর্ভে বিকাশমান উৎপাদন-শক্তিসমূহ সেই বৈরভাবের সমাধানের বৈষয়িক অবস্থাও সৃষ্টি করে। সুতরাং, এই সমাজ-গঠন তাই মানব-সমাজের প্রাকইতিহাসের সমাপ্তি ঘটাচ্ছে।

অর্থনৈতিক সংজ্ঞা-বিভাগের (economic categories) সমালোচনা প্রসঙ্গে ফ্রেডারিক এঙ্গেলস-এর চমৎকার স্কেচটি (*Deutsch Französische Jahrbücher* পত্রিকায়) প্রকাশের পর থেকে পত্রালাপের মাধ্যমে আমি সর্বদাই তাঁর সঙ্গে ভাব-বিনিময় রক্ষা করেছি, তিনিও অন্য পথ দিয়ে (তাঁর *The Condition of the Working Class in England in 1844* মিলিয়ে দেখুন) আমার মতো একই ফলাফলে উপনীত হয়েছিলেন। তাই ১৮৪৫ সালের বসন্তকালে যখন তিনিও ব্রাসেল্স-এ এসে বসবাস করতে লাগলেন, তখন আমরা স্থির করলাম যে, জার্মান দর্শনের ভাবাদর্শগত মতামতের বিরুদ্ধে আমাদের বক্তব্যটি আমরা যুক্তভাবে প্রস্তুত করব, বস্তুতপক্ষে, আমাদের এতদিনকার দার্শনিক বিবেকবুদ্ধির সঙ্গে হিসাব নিকাশ মিটিয়ে নেব। আমাদের এই সংকল্প কাজে পরিণত হল হেগেল-পরবর্তী দর্শনের সমালোচনা-রূপে। অক্টাভো-আকারের দুই বৃহৎ খণ্ডে এই পাণ্ডুলিপিটি* ভেস্তফালিয়ায় প্রকাশকেন্দ্রে পেঁৗছে যাওয়ার অনেকদিন পরে আমরা খবর পেলাম যে, পরিবর্তিত অবস্থার দরুন লেখাটির মুদ্রণ সম্ভব নয়। পাণ্ডুলিপিটিকে মূষিকের দন্তুর সমালোচনার কবলেই ছেড়ে দেওয়া গেল সাগ্রহেই কারণ আমাদের প্রধান যে উদ্দেশ্য, নিজেদের ধারণাকে স্বচ্ছ করা, সে উদ্দেশ্য সিদ্ধ হয়েছিল। সে সময়ে যে সব বিক্ষিপ্ত রচনার মধ্য দিয়ে, কখনো একদিক থেকে, কখনো বা আর একদিক থেকে, আমাদের মতামত জনসাধারণের সামনে উপস্থিত করেছিলাম, তারমধ্যে আমি শুধু উল্লেখ কবব এঙ্গেল্স ও আমার মিলিত লেখা

* 'জার্মান ভাবাদর্শ' (*The German Ideology*) গ্রন্থের কথা বলা হচ্ছে। — সম্পাঃ

'কমিউনিস্ট পার্টির ইশতেহার' ও মৎ-প্রকাশিত 'অবাধ বাণিজ্য সম্বন্ধে বক্তৃতা' *(Discours sur le libre échange)*। শুধুমাত্র তর্কযুদ্ধ হলেও সর্বপ্রথম বিজ্ঞানসম্মতভাবে আমাদের মতামতের চূড়ান্ত বিষয়গুলির ইঙ্গিত দেওয়া হল ১৮৪৭-এ প্রকাশিত এবং প্রুধোঁর বিরুদ্ধে লিখিত আমার 'দর্শনের দারিদ্র্য' *(Misère de la Philosophie)* গ্রন্থে। 'মজুরি-শ্রমের' বিষয়ে জার্মান ভাষায় লিখিত যে নিবন্ধটিতে আমি ব্রাসেল্‌স জার্মান শ্রমিক সমিতিতে* প্রদত্ত উক্ত বিষয়ে আমার বক্তৃতাবলী সন্নিবিষ্ট করেছি, ফেব্রুয়ারি বিপ্লব ও তৎকারণে বেলজিয়ম থেকে আমার জবরদস্তি অপসারণের ফলে তার মুদ্রণ ব্যাহত হয়েছিল।

১৮৪৮-এ ও ১৮৪৯-এ *Neue Rheinische Zeitung* পত্রিকার** সম্পাদনা ও পরবর্তী ঘটনাসমূহের ফলে আমার অর্থশাস্ত্র-বিষয়ক গবেষণায় বাধা হয়। আবার আমি তা শুরু করতে পারি কেবল ১৮৫০-এ লন্ডনে। ব্রিটিশ মিউজিয়মে অর্থশাস্ত্রের ইতিহাস সংক্রান্ত যে বিপুল মালমসলা পুঞ্জীভূত রয়েছে, বুর্জোয়া সমাজ পর্যবেক্ষণ করার পক্ষে লন্ডনে যে সুবিধা আছে, এবং সর্বশেষে ক্যালিফোর্নিয়া ও অস্ট্রেলিয়ায় স্বর্ণ আবিষ্কারের সঙ্গে সঙ্গে বিকাশের যে নব পর্যায়ে বুর্জোয়া সমাজের যেন প্রবেশ ঘটল তাতে করে স্থির করতে হল যে একেবারে গোড়া থেকে আবার শুরু করব, নতুন মালমসলা নিয়ে কাজ চালাব বিচার করে। অংশত এই চর্চাই আমাকে এমন সমস্ত বিষয়ে নিয়ে ফেলল, যেগুলি বাহ্যত বহুদূরবর্তী বিষয় আর তার জন্য আমাকে কম বেশী সময় ব্যয় করতে হয়েছে। অবশ্য, আমার হাতে যে সময় ছিল তা বিশেষ করে কমে গিয়েছিল রুজি উপার্জনের অনিবার্য প্রয়োজনের চাপে। আজ আট বৎসর ধরে প্রথম ইঙ্গ-মার্কিন সংবাদপত্র *The New York Tribune****-এ আমি যে সব প্রবন্ধ

* ব্রাসেল্‌সের জার্মান শ্রমিক সমিতির প্রতিষ্ঠা করেন মার্কস ও এঙ্গেলস ১৮৪৭ সালের আগস্টের শেষে, লক্ষ্য ছিল বেলজিয়মবাসী জার্মান শ্রমিকদের মধ্যে জাগরণ ঘটানো ও তাদের মধ্যে বৈজ্ঞানিক কমিউনিজমের প্রচার। মার্কস, এঙ্গেলস ও তাদের সহকর্মীদের নেতৃত্বে এ সমিতি বেলজিয়মবাসী জার্মান বিপ্লবী প্রলেতারিয়েতদের সংঘবদ্ধ করার একটি আইনসঙ্গত কেন্দ্রে পরিণত হয় ও ফ্লেমিশ ও ভালুন শ্রমিক ক্লাবগুলির সঙ্গে সরাসরি যোগাযোগ স্থাপন করে। সমিতির সেরা লোকগুলি ব্রাসেল্‌স কমিউনিস্ট সংঘে যোগ দেন। ব্রাসেল্‌সের জার্মান শ্রমিক সমিতির সভ্যদের গ্রেপ্তার ও বেলজিয়ম থেকে নির্বাসনের ফলে এ সমিতির কার্যকলাপ বন্ধ হয়ে যায় ফ্রান্সের ১৮৪৮ সালের ফেব্রুয়ারি বিপ্লবের কিছু পরে। — সম্পাঃ

** *Neue Rheinische Zeitung* পত্রিকা কলোনে ১লা জুনের, ১৮৪৮ থেকে ১৯শে মে, ১৮৪৯ প্রকাশিত হয়েছিল। প্রধান সম্পাদক ছিলেন মার্কস। — সম্পাঃ

*** *The New York Daily Tribune* — গণতান্ত্রিক দৈনিক সংবাদপত্র, যা ১৮৪১ থেকে ১৯২৪ পর্যন্ত নিউ ইয়র্কে প্রকাশিত হয়েছিল। ১৮৫১ থেকে ১৮৬২ পর্যন্ত এই সংবাদপত্রে মার্কস প্রবন্ধ লিখতেন। — সম্পাঃ

লিখে আসছি তার জন্য আমার অধ্যয়ন অসম্ভব রকম বিক্ষিপ্ত হতে বাধ্য হয়; কারণ ঠিক কাগজে সাংবাদিকতা নিয়ে আমি ব্যস্ত থাকি খুব ব্যতিরেকী ক্ষেত্রেই। যাই হোক, ইংলণ্ড ও ইউরোপ মহাদেশের উল্লেখযোগ্য অর্থনৈতিক ঘটনাবলী বিষয়ে প্রবন্ধগুলি ছিল আমার প্রেরিত লেখার এত বেশী অংশ যে, প্রকৃত অর্থশাস্ত্রের পরিধির বাইরেও অনেক ব্যবহারিক খুঁটিনাটির সঙ্গে পরিচিত হতে আমি বাধ্য হয়েছিলাম।

অর্থশাস্ত্রের ক্ষেত্রে আমার গবেষণা ধারার এই রূপরেখাটি উপস্থিত করার উদ্দেশ্য শুধু এটাই দেখানো যে আমার মতামত সম্পর্কে যাই ভাবা হোক ও শাসক শ্রেণীগুলির স্বার্থবদ্ধ কুসংস্কারের সঙ্গে তার যত কম মিলই থাকুক না কেন, তা বহুবর্ষব্যাপী সবিবেকী অনুসন্ধানের ফল। কিন্তু, বিজ্ঞানের প্রবেশ-দ্বারে নরকের প্রবেশ-দ্বারের মতোই এই দাবি নিশ্চয়ই লিখিত থাকা দরকার:

Qui si convien lasciare ogni sospetto;
Ogni viltà convien che qui sia morta*

**কার্ল মার্কস**

লণ্ডন, জানুয়ারি, ১৮৫৯
'অর্থশাস্ত্রের সমালোচনা
প্রসঙ্গে' মার্কসের
এই গ্রন্থে মুদ্রিত, বার্লিন ১৮৫৯

গ্রন্থের পাঠ অনুসারে মুদ্রিত
জার্মান ভাষা থেকে অনূদিত
ইংরেজী ভাষাব ভাষান্তব

---

* এখানে ছাড়তে হবে সকল অবিশ্বাস; এখানে ধ্বংস হবে সমস্ত ভীরু ভাবনার। (দান্তে, 'ডিভাইন কমেডি') — সম্পাঃ

ফ্রেডারিক এঙ্গেলস

## কার্ল মার্কস, 'অর্থশাস্ত্রের সমালোচনা প্রসঙ্গে'

১

বিজ্ঞানের সকল ক্ষেত্রে জার্মানরা যে অন্যান্য সভ্য জাতিগুলির সমপর্যায়ে, এমন কি অধিকাংশ বিষয়ে উন্নততর পর্যায়ে উঠেছে, বহুদিন আগেই তার পরিচয় তারা দিয়েছে। শুধুমাত্র একটি বিজ্ঞানের অগ্রবর্তীদের মধ্যে কোনো জার্মানকে পাওয়া যেত না, সে বিজ্ঞান হল অর্থশাস্ত্র। এর কারণ সুস্পষ্ট। অর্থশাস্ত্র হচ্ছে আধুনিক বুর্জোয়া সমাজের তত্ত্বগত বিশ্লেষণ, সুতরাং, তার পূর্ব শর্ত হল বিকশিত বুর্জোয়া ব্যবস্থার অস্তিত্ব। কিন্তু জার্মানিতে, ধর্মসংস্কার যুগের যুদ্ধ বিগ্রহ এবং কৃষক সমরগুলির পরে, বিশেষত ত্রিশ বছরের যুদ্ধের পর,* কয়েক শতাব্দীর মধ্যেও তেমন অবস্থার উদ্ভব হতে পারেনি। জার্মান সাম্রাজ্য থেকে হল্যান্ড বেরিয়ে যাবার ফলে** জার্মানি বাধ্য হয়ে বিশ্ব বাণিজ্যের আওতার বাইরে পড়ে যায় ও গোড়া থেকেই তার শিল্প বিকাশ ন্যূনতম আকারে নেমে আসে। আর জার্মানরা যখন অতি ধীরে ও অতি পরিশ্রমে গৃহ যুদ্ধের

* ত্রিশ বছরের যুদ্ধ (১৬১৮—১৬৪৮) — জার্মানির প্রটেস্ট্যান্ট ও ক্যাথলিক প্রিন্সদের মধ্যে অন্তর্যুদ্ধ যা শুরু হয় পরস্পরের মধ্যে অবিরাম দ্বন্দ্ব ও সম্রাটের সঙ্গে সংঘাত থেকে; এতে সেই সঙ্গে জার্মানির ব্যাপারে বিদেশী রাষ্ট্রের হস্তক্ষেপের উপলক্ষ ঘটে (স্পেন, ডেনমার্ক, সুইডেন, ফ্রান্স); যুদ্ধের ফলে জার্মানি একেবারে নিঃস্ব ও মার্কসের কথায় 'বর্বর অবস্থায়' উপনীত হয়। ১৬৪৮ সালে ভেস্তফাল শান্তি চুক্তি সম্পাদনের ফলে জার্মানির রাজনৈতিক বিখণ্ডীকরণ আরো জোরদার হয়, আলাদা আলাদা প্রিন্সরা বৈদেশিক শক্তির সঙ্গে স্বাধীন চুক্তির অধিকার পায় ও একদল ইউরোপীয় রাষ্ট্র কর্তৃক জার্মান ভূমি দখল মঞ্জুর হয়। — সম্পাঃ

** ১৪৭৭ সাল থেকে ১৫৫৫ সাল পর্যন্ত হল্যান্ড ছিল জার্মান জাতির পবিত্র রোমক সাম্রাজ্যের অন্তর্ভুক্ত, তারপর সাম্রাজ্য বিভাগের পর চলে যায় স্পেনের অধিকারে। ষোলো শতকের বুর্জোয়া বিপ্লবের শেষাশেষি হল্যান্ড স্পেনীয় প্রভুত্ব থেকে মুক্তি পায় ও স্বাধীন বুর্জোয়া প্রজাতন্ত্র হয়ে ওঠে।

পবিত্র রোমক সাম্রাজ্য থেকে হল্যান্ডের বিচ্ছেদের ফলে জার্মানি একটা জরুরী সামুদ্রিক বাণিজ্য পথ হারায় ও মধ্যস্থরূপে হল্যান্ডের বাণিজ্যের ওপর নির্ভরশীল হয়ে পড়ে। এটা তার অর্থনৈতিক বিকাশের ওপর নেতিবাচক প্রভাব ফেলে। — সম্পাঃ

ধ্বংস থেকে নিজেদের পুনরুদ্ধার করছিল, প্রতিটি ক্ষুদে রাজা ও সাম্রাজ্যের ব্যারনরা তাদের প্রজাদের শিল্পের উপর যে শুল্ক বেষ্টনী ও নির্বোধ বাণিজ্যবিধি আরোপ করত তার বিরুদ্ধে ব্যর্থ সংগ্রামে যখন জার্মানদের যে নাগরিক শক্তি কোনোদিনই খুব বেশী ছিল না তার সমস্তটুকুকেই তারা ক্ষয় করে ফেলছিল, যখন সরাসরি সম্রাটের অধীনস্থ শহরগুলি তাদের গিল্ডসুলভ গোঁড়ামি ও প্যাট্রিশিয়ানসুলভ বিধিব্যবস্থা সমেত ক্ষয় পাচ্ছিল, সেই সময় বিশ্ব বাণিজ্যের নেতৃস্থানীয় অবস্থানগুলি অধিকার করে বসল হল্যান্ড, ইংলন্ড ও ফ্রান্স; উপনিবেশের পর উপনিবেশ স্থাপন করতে লাগল তারা, হস্তশিল্প-কারখানাকে উৎকর্ষের উচ্চতম শিখরে বিকশিত করল, এবং শেষ পর্যন্ত যে বাষ্পশক্তি সবেমাত্র ইংলন্ডের কয়লা ও লৌহ আকরকে মূল্যবান করে তুলতে শুরু করেছিল তার কল্যাণে ইংলন্ড আধুনিক বুর্জোয়া বিকাশের ক্ষেত্রে শ্রেষ্ঠ আসন অধিকার করে ফেলল। মধ্যযুগের যে সব হাস্যকর প্রাচীন জের ১৮৩০ সাল পর্যন্ত জার্মানির বৈষয়িক বুর্জোয়া বিকাশকে শৃঙ্খলিত করে রেখেছিল, তার বিরুদ্ধে যতদিন সংগ্রাম চালিয়ে যেতে হয়েছে ততদিন অবশ্য কোনো জার্মান অর্থশাস্ত্র গড়ে ওঠা সম্ভব ছিল না। শুধুমাত্র শুল্ক-ইউনিয়ন* প্রতিষ্ঠিত হবার সঙ্গে সঙ্গেই জার্মানরা এমন একটা অবস্থায় এসে পৌঁছল যাতে তারা অর্থশাস্ত্রের বিষয়টা অন্তত **বুঝতে** পারল। বস্তুত এই সময় থেকেই জার্মান বুর্জোয়াদের উপকারার্থে ইংরেজী ও ফরাসী অর্থশাস্ত্রের আমদানি শুরু হয়। অনতিবিলম্বে বিদগ্ধমণ্ডলী ও আমলাতন্ত্রীরা এসে এই আমদানী বস্তুটি দখল করে নিয়ে এমন কায়দায় তাকে গড়ে তুলল যা 'জার্মান ভাবধারার' দিক থেকে মোটেই গৌরবজনক নয়। রচনাকার্যের অনধিকার চর্চায় যে-সব উচ্চ শ্রেণীর প্রতারক, বণিক, শিক্ষক ও আমলা এসে জড়ো হল তাদের পাঁচমিশালী দঙ্গল থেকে উদ্ভব হয় এক জার্মান অর্থতাত্ত্বিক সাহিত্য, নীরসতা, অগভীরতা, চিন্তাশূন্যতা, বাগবাহুল্য এবং চুরি বিদ্যার দিক দিয়ে যার সঙ্গে শুধু জার্মান উপন্যাসেরই তুলনা চলে। ব্যবহারিক বুদ্ধি সম্পন্ন লোকদের মধ্যে প্রথমে শিল্পপতিদের সংরক্ষণ-নীতিবাদী গোষ্ঠীটাই প্রতিষ্ঠিত হয়েছিল। এদের প্রামাণিক মুখপাত্র লিস্ত, এখনও পর্যন্ত জার্মান বুর্জোয়া-অর্থতাত্ত্বিক সাহিত্যের জগতে সর্বশ্রেষ্ঠ, — যদিও তাঁর গৌরবমণ্ডিত রচনা সমস্তটাই হচ্ছে মহাদেশীয় পদ্ধতির** তত্ত্বগত প্রবর্তক ফরাসী ফেরিয়ে থেকে নকল করা।

* ১৮৩৪-এর ১লা জানুয়ারি প্রাশিয়া ও অন্যান্য জার্মান রাজ্যগুলির মধ্যে একটি জার্মান শুল্ক-ইউনিয়ন প্রতিষ্ঠিত হয়। অস্ট্রিয়া এর অন্তর্ভুক্ত ছিল না। — সম্পাঃ

** মহাদেশীয় পদ্ধতি হচ্ছে প্রথম নেপোলিয়ন-প্রবর্তিত ইউরোপীয় মহাদেশে ইংরেজ দ্রব্যাদি আমদানি বন্ধ করার নীতি। এই নীতি বিধিবদ্ধ হয় ১৮০৬ সালে এবং স্পেন, নেপ্‌ল্‌স্‌ ও হল্যান্ড এই নীতি মেনে চলে, পরে প্রাশিয়া, ডেনমার্ক, রাশিয়া, অস্ট্রিয়া এবং অন্যান্য দেশও এই দলে যোগ দেয়। — সম্পাঃ

এই ঝোঁকের বিরুদ্ধে পঞ্চম দশকে বল্টিক প্রদেশসমূহের বণিকদের অবাধ-বাণিজ্য-মতবাদী দলের উদ্ভব হয়; এরা শিশুসুলভ অথচ স্বার্থপ্রণোদিত বিশ্বাস নিয়ে ইংরেজ অবাধ-বাণিজ্যবাদীদেরই যুক্তিগুলি প্রতিধ্বনিত করতে লাগল। সর্বশেষে, বিষয়টির তত্ত্বগত দিক নিয়ে যাদের কাজ করতে হয়েছিল সেই শিক্ষক ও আমলাদের মধ্যে দেখা গেল হের রাউ-এর মতো শুষ্ক, দোষগুণ বিচার-অক্ষম ওষধি-সংগ্রাহকদের, অনায়ত্ত হেগেলীয় ভাষায় বিদেশী প্রকল্পসমূহের তর্জমাকারী হের স্তাইনের মতো জল্পনাবাজ পণ্ডিতমূর্খদের, অথবা হের রিল-এর মতো 'সাংস্কৃতিক-ঐতিহাসিক' ক্ষেত্রের সাহিত্যিক উঞ্ছজীবীদের। এ-সবের শেষ পরিণতি হল ক্যামেরালিস্টিকস্* (Cameralistics) বিদ্যা। এটি হল নানা রকম অবান্তর পদার্থে পূর্ণ খিচুড়ি বিশেষ, তার সঙ্গে যেন একলেকটিক অর্থশাস্ত্রের একটু চাট্‌নি ছিটানো। সে জ্ঞানটা রাষ্ট্র-নিযুক্ত একজন আইন স্কুল স্নাতকের পক্ষে রাষ্ট্র পর্ষদের শেষ পরীক্ষার জন্য তৈরী হবার দিক দিয়ে কাজে লাগবে।

এইভাবে যখন জার্মানির বুর্জোয়া শ্রেণী, শিক্ষক সম্প্রদায় এবং আমলাতন্ত্র ইংরেজী-ফরাসী অর্থশাস্ত্রের প্রাথমিক কথাগুলিকে অখণ্ডনীয় আপ্তবাক্য হিসাবে কণ্ঠস্থ ও সে-বিষয়ে কিছু পরিমাণ স্পষ্ট ধারণা করার জন্য পরিশ্রম করে চলেছে, তখন দৃশ্যপটে আবির্ভূত হল জার্মান প্রলেতারীয় পার্টি। এই পার্টির সামগ্রিক তত্ত্বগত ভিত্তিটাই এসেছে অর্থশাস্ত্রের বিচার থেকে; এবং ঠিক এই পার্টির আবির্ভাবের মুহূর্ত থেকেই বিজ্ঞানসম্মত স্বাধীন **জার্মান অর্থশাস্ত্রের** উদয় হয়। এই জার্মান অর্থশাস্ত্র মূলত প্রতিষ্ঠিত **ইতিহাসের বস্তুবাদী ব্যাখ্যার** ভিত্তির উপর, যার মূল দিকগুলি উপরোক্ত গ্রন্থের ভূমিকায় সংক্ষেপে উপস্থিত করা হয়েছে। এই ভূমিকার** প্রধান প্রধান কথাগুলি 'Das Volk' পত্রিকায়*** ইতিপূর্বেই মুদ্রিত হয়েছে এবং সেইজন্যই ভূমিকাটির কথা উল্লেখ করলাম। শুধু অর্থশাস্ত্রের ক্ষেত্রে নয়, সমস্ত ইতিহাসগত বিজ্ঞানের ক্ষেত্রেই (প্রকৃতি-বিজ্ঞান বাদ দিলে সব বিজ্ঞানই হল ইতিহাসগত বিজ্ঞান) এক বিপ্লবাত্মক আবিষ্কার হল এই প্রতিজ্ঞা যে, 'বৈষয়িক জীবনের উৎপাদন-পদ্ধতিই সাধারণভাবে সামাজিক, রাজনৈতিক ও বুদ্ধিবৃত্তিক জীবন-প্রক্রিয়াকে নির্ধারণ করে'; ইতিহাসে যে-সব সামাজিক ও রাজনৈতিক সম্পর্কের, যে-সব ধর্মীয় ও আইনগত ব্যবস্থার, যে-সব তত্ত্বগত দৃষ্টিভঙ্গির আবির্ভাব হয়, তা সমস্ত কিছু অনুধাবন করতে হলে আগে সেই যুগের

* ক্যামেরালিস্টিক্‌স্ — বুর্জোয়া বিশ্ববিদ্যালয়সমূহে প্রশাসনিক ও অর্থতাত্ত্বিক বিষয়ে যে শিক্ষা দেওয়া হয়, তার পাঠ্যক্রম। — সম্পাঃ

** এই খণ্ডেরই ২৩-২৮ পৃষ্ঠা দ্রষ্টব্য। — সম্পাঃ

*** Das Volk (জনসমাজ) — একটি জার্মান সংবাদপত্র। মার্কসের ঘনিষ্ঠ সহযোগিতায় এই পত্রিকা ১৮৫৯-এর মে থেকে আগস্ট পর্যন্ত লণ্ডনে প্রকাশিত হয়েছিল। — সম্পাঃ

মানুষের বৈষয়িক অবস্থাকে বুঝতে হবে, সেই বৈষয়িক অবস্থা থেকেই এদের উৎপত্তি। 'মানুষের সত্তা তার চেতনা দ্বারা নির্ধারিত নয়, বরং ঠিক বিপরীতভাবে, মানুষের সামাজিক সত্তাই নির্ধারিত করে তার চেতনাকে।' সূত্রটি এত সহজ-সরল যে, ভাববাদী মোহে আচ্ছন্ন নয় এরকম যে কোনো ব্যক্তির কাছে এটি স্বতঃসিদ্ধ মনে হবে। কিন্তু বিরাট বৈপ্লবিক পরিণাম এর মধ্যে নিহিত, শুধু তত্ত্বের দিক দিয়েই নয়, ব্যবহারিক দিক দিয়েও: 'সমাজের বৈষয়িক উৎপাদন-শক্তি বিকাশের এক নির্দিষ্ট পর্যায়ে এলে সংঘাত লাগে প্রচলিত উৎপাদন-সম্পর্কের সঙ্গে অর্থাৎ আইনানুগ ভাষা ব্যবহার করলে বলতে হয়, সংঘাত লাগে এতদিন যে সম্পত্তি-সম্পর্কের মধ্যে থেকে উৎপাদন-শক্তি সক্রিয় ছিল তারই সঙ্গে। সে সম্পর্ক উৎপাদন-শক্তির বিকাশের রূপ থেকে পরিবর্তিত হয়ে পরিণত হয় উৎপাদন-শক্তির শৃঙ্খলে। তারপর শুরু হয় **সামাজিক বিপ্লবের** এক যুগ। অর্থনৈতিক বনিয়াদ পরিবর্তিত হওয়ার সঙ্গে সঙ্গে সমগ্র বিরাট উপরিকাঠামোও কম-বেশী দ্রুত রূপান্তরিত হয়ে যায়... বুর্জোয়া উৎপাদন-সম্পর্কগুলি হচ্ছে সামাজিক উৎপাদন-প্রণালীর শেষ বৈরভাবাপন্ন রূপ, ব্যক্তিমানুষের বিরোধের অর্থে বৈরভাব নয়, ব্যক্তিদের জীবনযাত্রার সামাজিক অবস্থার মধ্য থেকে উদ্ভূত বৈরভাব; এর সঙ্গে সঙ্গেই বুর্জোয়া সমাজের গর্ভে বিকাশমান উৎপাদন-শক্তিসমূহ সেই বৈরভাবের সমাধানের বৈষয়িক শর্তাবলীও সৃষ্টি করে।' আমাদের এই বস্তুবাদী থিসিস যদি আরো এগিয়ে নিই ও বর্তমানের অবস্থায় এর প্রয়োগ করি, তাহলে এক বিরাট বিপ্লবের, বস্তুত সর্বকালের সর্ববৃহৎ বিপ্লবের পরিপ্রেক্ষিতটাই আমাদের সামনে উন্মুক্ত হয়ে পড়ে।

আরো গভীরভাবে বিবেচনা করে দেখলে কিন্তু অবিলম্বে উপলব্ধি হবে যে, মানুষের চেতনা তার সত্তার উপর নির্ভরশীল, তার উল্টোটা নয়, এই আপাত সরল সূত্রটি অবিলম্বেই এবং তার প্রথম পরিণতিতেই সমস্ত ভাববাদের, এমন কি সবচেয়ে প্রচ্ছন্ন ভাববাদেরও প্রত্যক্ষ বিরোধী। সকল ঐতিহাসিক ব্যাপারে সমস্ত রকম ঐতিহ্যগত ও প্রথাগত দৃষ্টিভঙ্গি নাকচ হয়ে পড়ে তাতে। রাজনৈতিক যুক্তিতর্কের সমস্ত চিরাচরিত পদ্ধতি ধূলিসাৎ হয়ে যায়; এহেন নীতিবিগর্হিত ধারণার বিরুদ্ধে সক্রোধে সংগ্রামে নামে দেশপ্রেমিক মহাত্মাপনা। সুতরাং, দৃষ্টিভঙ্গির এই নতুন পদ্ধতির সঙ্গে শুধু যে বুর্জোয়াদের প্রতিনিধিদেরই অনিবার্য সংঘাত লাগল তা নয়; **মুক্তি-সাম্য-ভ্রাতৃত্ব** এই যাদুমন্ত্রের সাহায্যে পৃথিবীর ভিত্তিমূল পর্যন্ত নড়িয়ে দিতে চায় যে গোটা ফরাসী সমাজতন্ত্রী মহল, সংঘাত লাগে তাদেরও সঙ্গে। তবে জার্মানির ইতর-গণতন্ত্রবাদী হৈচৈকারীদের মধ্যেই তা সবচাইতে প্রবল ক্রোধের উদ্রেক করল। তাহলেও তারা সাগ্রহেই এই নতুন চিন্তাকে চুরি করে নিজেদের কাজে লাগাতে চেষ্টা করে যদিও অসাধারণ ভুল বুঝে।

ঐতিহাসিক একটিমাত্র দৃষ্টান্তের ক্ষেত্রেও বস্তুবাদী ধারণার বিকাশ ঘটানো এমন

এক বৈজ্ঞানিক কীর্তি যার জন্য বৎসরের পর বৎসর নির্বিঘ্ন অনুশীলন দরকার; কেননা, এ কথা তো সহজবোধ্য যে, এক্ষেত্রে কেবল বুলি দিয়ে কাজ হবে না। এ কাজ সম্পন্ন করা যায় শুধু রাশীকৃত ঐতিহাসিক মালমসলাকে সবিচারে বাছাই করে, পরিপূর্ণ আয়ত্ত করে। ফেব্রুয়ারি বিপ্লব আমাদের পার্টিকে রাজনৈতিক রঙ্গমঞ্চে ঠেলে দিল এবং ফলে তার পক্ষে নিছক বৈজ্ঞানিক লক্ষ্য অনুসরণ করে চলা অসম্ভব হয়ে পড়ে। কিন্তু তাসত্ত্বেও মূল দৃষ্টিভঙ্গিটি পার্টি-রচিত সমস্ত সাহিত্যের মধ্যেই একটি অন্তর্লীন সূত্রের মতোই গ্রথিত আছে। এই সমস্ত লেখাতেই প্রত্যেকটি নির্দিষ্ট বিষয়কে উপলক্ষ্য করে স্পষ্টভাবে দেখানো হয়েছে যে, প্রতিক্ষেত্রেই কর্মোদ্যমের উদ্ভব হয়েছে সরাসরি বৈষয়িক প্রণোদনা থেকেই, সংশ্লিষ্ট বাক্যাবলী থেকে নয়; দেখানো হয়েছে যেমন রাজনৈতিক কর্মোদ্যম ও তার ফলাফল তেমনই রাজনৈতিক ও আইনগত বাক্যাবলীও বরং বৈষয়িক প্রেরণা থেকেই উদ্ভূত।

১৮৪৮-৪৯-এর বিপ্লবের পরাজয়ের পর এমন একটা সময় এল যখন বাহির থেকে জার্মানিকে প্রভাবিত করা ক্রমশই বেশী অসম্ভব হয়ে পড়ে। আমাদের পার্টি তখন প্রবাসী কোন্দলের ক্ষেত্রটা — কেননা, সেটাই তখন একমাত্র সম্ভাব্য কাজ হয়ে দাঁড়িয়েছিল — ছেড়ে দেয় ইতর গণতন্ত্রবাদীদের হাতে। শেষোক্তরা যখন প্রাণভরে ঘোঁট পাকিয়ে চলল, একদিন ঝগড়া-বিবাদ করে পরের দিন মিটমাট করতে লাগল, এবং তার পরের দিন আবার নিজেদের ভেতরকার কেলেঙ্কারির প্রকাশ্য প্রচার চালাচ্ছিল; যখন সমগ্র আমেরিকা জুড়ে ইতর গণতন্ত্রবাদীরা ভিক্ষাবৃত্তি করে বেড়াচ্ছিল শুধু জুটানো পয়সাকটি নিয়ে পরের মুহূর্তেই গণ্ডগোল পাকাতে, সেই সময়টা আমাদের পার্টি ফেব খানিকটা অধ্যয়নের অবসর পেয়ে খুশিই হয়। তার খুব বড় একটা সুবিধা এই যে, তত্ত্বগত ভিত্তি হিসাবে একটা নতুন বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি পার্টির আয়ত্তে ছিল; তাকে সংরচিত করে তোলার কাজেই পার্টিকে পুরোপুরি ব্যস্ত থাকতে হয়। অন্তত এই এক কারণেই দেশান্তরীদের মধ্যকার 'মহৎ ব্যক্তিদের' মতো অধঃপতন আমাদের পার্টির পক্ষে কখনো সম্ভব হয়নি।

সেই অধ্যয়নের প্রথম ফল হল আলোচ্য গ্রন্থখানি।

## ২

আমাদের সামনে যে গ্রন্থটি রয়েছে তার ক্ষেত্রে অর্থশাস্ত্র থেকে নেওয়া স্বতন্ত্র কতগুলি পরিচ্ছেদের শুধুমাত্র একটা অসংবদ্ধ সমালোচনার অথবা কোনো কোনো বিতর্কমূলক অর্থতত্ত্বগত প্রশ্নের বিচ্ছিন্ন আলোচনার প্রশ্ন উঠতে পারে না। বরং শুরু থেকেই গ্রন্থটির রচনা-বিন্যাস এমনভাবে করা হয়েছে যাতে অর্থশাস্ত্রের সমগ্র বিষয়টিকে

একটা প্রণালীবদ্ধ পূর্ণাঙ্গ রূপ দেওয়া যায়, যাতে বুর্জোয়া উৎপাদন ও বুর্জোয়া বিনিময়ের নিয়মগুলির একটা পরস্পর-সম্বন্ধযুক্ত বিকাশ দেখানো যায়। যেহেতু অর্থতত্ত্ববিদরা এইসব নিয়মের ব্যাখ্যাকার বা পক্ষসমর্থনকারী ছাড়া আর কিছুই নন, সেইজন্য বিকাশের চিত্রটি একইসঙ্গে সমগ্র অর্থতাত্ত্বিক সাহিত্যের সমালোচনা হয়ে দাঁড়ায়।

কোনো বিজ্ঞানকে তার নিজস্ব আভ্যন্তরীণ পরস্পর-সংযোগের ভিত্তিতে বিকশিত করার চেষ্টা হেগেলের মৃত্যুর পর থেকে আর হয়নি বললেই হয়। হেগেলের সরকারী শিষ্যসম্প্রদায় গুরুর দ্বন্দ্বমূলক পদ্ধতি থেকে সবচেয়ে সহজ কৌশলটির কায়দা শুধু আয়ত্ত করে নেয়; সে কায়দা যে-কোনো বিষয়ের উপর, এবং প্রায়ই হাস্যকর অপটুভাবে তারা প্রয়োগ করতে থাকে। এই গোষ্ঠীর কাছে হেগেলের সমগ্র উত্তরাধিকারটি সীমিত হয়ে পড়ল শুধুমাত্র একটি ছকে, যার সাহায্যে যে-কোনো প্রশ্ন তারা উদ্ভাবন করতে লাগল, সীমিত হয়ে পড়ল কতগুলি শব্দ ও বাক্য-রীতির সংকলনে, — চিন্তা ও প্রত্যক্ষ জ্ঞানের অভাবের ক্ষেত্রে সময় মত হাতের কাছে পাওয়া ছাড়া যার আর কোনো উদ্দেশ্য রইল না। এর ফলে, বন-এর জনৈক অধ্যাপকের কথায় বলতে গেলে, ব্যাপারটা দাঁড়াল এই যে, এই সমস্ত হেগেলপন্থীরা কোনো বিষয় কিছুই বুঝত না, অথচ সব বিষয়ে লিখতে পারত। বাস্তবিকই তাদের কাজের প্রকৃতি এইরকমই হয়ে উঠেছিল। এদিকে তাদের দম্ভ সত্ত্বেও এই ভদ্রলোকেরা নিজেদের দুর্বলতা সম্বন্ধে এত সচেতন ছিলেন যে, বড় সমস্যা থেকে তাঁরা যতদূর সম্ভব তফাৎ থাকতেন। প্রত্যক্ষ জ্ঞানের দিক দিয়ে প্রাচীন পণ্ডিতী বিজ্ঞানের প্রাধান্যটাই বজায় রইল; যখন ফয়েরবাখ অনুমানভিত্তিক প্রত্যয়কে অচল বলে ঘোষণা করলেন, তখনই মাত্র হেগেলবাদ ধীরে ধীরে হল নিদ্রামগ্ন; মনে হতে লাগল যেন বিজ্ঞানের ক্ষেত্রে আবার নতুন করে প্রাচীন অধিবিদ্যার ও তার অনড় সংজ্ঞাগুলির রাজত্ব শুরু হয়েছে।

ব্যাপারটির একটা স্বাভাবিক কারণ ছিল। নিছক বাক্য-বিন্যাসে হেগেলবাদী ডিয়াডোচির* (Diadochi) রাজত্বের পরিসমাপ্তি হবার পর স্বভাবতই যে-যুগটি এল, তাতে বিজ্ঞানের ইতিবাচক অন্তর্বস্তুটি তার বাহ্যরূপের চেয়ে আবার বড় হয়ে ওঠে। কিন্তু তারই সঙ্গে সঙ্গে এক অসাধারণ উৎসাহ নিয়ে জার্মানি ঝাঁপিয়ে পড়ল প্রকৃতি-বিজ্ঞানসমূহের মধ্যে, যা ছিল ১৮৪৮-এর পরেকার শক্তিশালী বুর্জোয়া বিকাশের সহগামী। এবং এই যেসব প্রাকৃতিক বিজ্ঞানে জল্পনা-প্রবণতা কখনই বিশেষ গুরুত্বলাভ

* ডিয়াডোচি — ম্যাসিডোনের আলেকজাণ্ডারের উত্তরাধিকারীরা। আলেকজাণ্ডারের মৃত্যুর পর এদের অন্তর্যুদ্ধের ফলে সাম্রাজ্যটি খণ্ড খণ্ড হয়ে যায়। এখানে এঙ্গেলস শ্লেষসহকারে এই শব্দটি প্রয়োগ করেছেন জার্মান বিশ্ববিদ্যালয়সমূহের হেগেলবাদী গোষ্ঠীর সরকারী প্রতিনিধিদের সম্বন্ধে। — সম্পাঃ

করতে পারেনি, সেগুলি ফ্যাশন হয়ে পড়ার ফলে প্রাচীন অধিবিদ্যক কায়দায় চিন্তাপ্রণালীর, এমন কি ভলফ-এর চূড়ান্ত রকমের অসার মামুলিয়ানারও পুনরাবির্ভাব দেখা দেয়। হেগেল বিস্মৃতির অতলে গেলেন, এবং গড়ে উঠল নতুন প্রাকৃতিক বৈজ্ঞানিক বস্তুবাদ, তত্ত্বগত দিক দিয়ে এই বস্তুবাদের সঙ্গে আঠারো শতকের বস্তুবাদের কোনো প্রভেদ নেই; এর সুবিধাটা প্রধানত ছিল এই যে এর হাতে ছিল প্রকৃতি বিজ্ঞানের, বিশেষত রসায়ন ও শারীরবৃত্তের সমৃদ্ধতর মালমসলা। বুখনার ও ফগ্ৎ-এর মধ্যে আমরা দেখতে পাই এই ক্যাণ্ট-পূর্বযুগের সংকীর্ণ-চিত্ত অর্বাচীন চিন্তাপ্রণালীর পুনঃপ্রকাশ, যার মধ্যে অতি-তুচ্ছ অসারতাও বাদ পড়ে না। এমন কি, যে মলেশৎ ফয়েরবাখের নামে শপথ নেন তিনি পর্যন্ত অতি হাস্যকর ভাবে বারবার বিভ্রান্ত হয়ে পড়েন সরলতম সংজ্ঞার মধ্যে। অন্তর্বস্তু ও বাহ্যরূপের মধ্যকার, কারণ ও ফলাফলের মধ্যকার খাদের সামনে এসে বুর্জোয়া সাংসারিক বোধের গেঁতো ছ্যাকরা ঘোড়া স্বভাবতই থমকে দাঁড়ায়। কিন্তু অমূর্ত চিন্তার জংলী জমির উপর দিয়ে ফূর্তি করে শিকার-যাত্রা করতে হলে ছ্যাকরা ঘোড়ায় না চাপাই উচিত।

সুতরাং, এখানে এমন আর একটি সমস্যার সমাধান দরকার যার সঙ্গে নিছক অর্থশাস্ত্রের কোনো সম্বন্ধ নেই। বিজ্ঞানকে কী ভাবে বিকশিত করতে হবে? একদিকে ছিল হেগেলীয় দ্বান্দ্বিক তত্ত্ব, যাকে হেগেল এক সম্পূর্ণ অমূর্ত ও 'জল্পনামূলক' রূপে রেখে গিয়েছিলেন; অপরদিকে রইল সাধারণ এবং মূলত ভলফ-নির্দিষ্ট অধিবিদ্যক পদ্ধতি, যা পুনরায় একটা ফ্যাশনে দাঁড়িয়ে গিয়েছিল এবং যে-পদ্ধতিতে লেখা হয়েছিল বুর্জোয়া অর্থতত্ত্ববিদদেরও বৃহদায়তন অসংলগ্ন গ্রন্থখন্ডসমূহ। শেষোক্ত পদ্ধতিটিকে ক্যাণ্ট এবং বিশেষ করে হেগেল তত্ত্বগতভাবে এমন করে বিধ্বস্ত করেছিলেন যে, শুধুমাত্র আলস্যবশে এবং অন্য একটা **সহজ** বিকল্প, পদ্ধতির অভাবের দরুন এই পদ্ধতিটির ব্যবহার অব্যাহত থাকাটা সম্ভব হয়েছিল। অন্যদিকে, হেগেলীয় পদ্ধতিটি তার **লব্ধ** রূপে একেবারেই অব্যবহার্য। সে পদ্ধতি ছিল মূলত ভাববাদী, অথচ আগেকার সমস্ত কিছুর চেয়ে বেশী বস্তুবাদী এক বিশ্ব-দৃষ্টি বিকাশের সমস্যাটাই তখন প্রশ্ন। সে পদ্ধতি শুরু হত বিশুদ্ধ চিন্তা থেকে, অথচ এক্ষেত্রে শুরু করা চাই কঠোর বাস্তব তথ্য থেকে। নিজস্ব স্বীকৃতি অনুযায়ীই যে পদ্ধতি 'শূন্য থেকে শূন্যের মাধ্যমে শূন্যতে পেঁছিয়ে এসেছে.' সে-পদ্ধতি সেই আকারে এক্ষেত্রে কোনক্রমেই উপযোগী নয়। তবুও যুক্তিবিদ্যার সমস্ত মালমসলার মধ্যে শুধুমাত্র একেই অন্তত আরম্ভ-বিন্দু হিসাবে ব্যবহার করা সম্ভব। এর সমালোচনাও হয়নি, তাকে ছাড়িয়ে যাওয়াও হয়নি। এই মহান দ্বান্দ্বিকতত্ত্ববিদের যারা বিরোধী তাদের কোনো একজন ব্যক্তিও তাঁর চিন্তার গৌরবজনক কাঠামোর মধ্যে কোনো ভাঙ্গন ধরাতে পারেনি; সে চিন্তা শুধু বিস্মৃতির গর্ভে ডুবে গিয়েছিল কারণ, তাকে নিয়ে কী করতে হবে তার সামান্যতম ধারণাও হেগেলপন্থী গোষ্ঠীর ছিল না।

সুতরাং, সর্বোপরি দরকার হয়েছিল হেগেলীয় পদ্ধতিকেই একটা আমূল সমালোচনার লক্ষ্যীভূত করা।

অন্যান্য সমস্ত দার্শনিকদের চিন্তাপদ্ধতি থেকে হেগেলের চিন্তাপদ্ধতির পার্থক্য তার প্রচণ্ড ইতিহাস বোধে, এর ওপরেই তার ভিত্তি। গঠনরূপের দিক থেকে এ পদ্ধতি যদিও অমূর্ত ও ভাববাদী, তবু তার চিন্তাবিকাশ ধারাটি সর্বদাই চলেছে বিশ্ব-ইতিহাসের বিকাশধারার সঙ্গে সমান্তরালভাবে এবং এই শেষোক্তকে ধরা হত আসলে কেবল প্রথমের কষ্ঠিপাথর হিসাবে। তাতে করে যদিও আসল সম্পর্কটি উল্টে দিয়ে মাথার ওপর দাঁড় করানো হয়েছিল, তাহলেও দর্শনের মধ্যে আসল সারবস্তু প্রতি পদেই প্রবেশলাভ করেছে, আরো বেশি করেছে কারণ হেগেল তাঁর শিষ্যদের মতো অজ্ঞতা জাহির করেননি, বরং তিনি ছিলেন সর্বকালের শ্রেষ্ঠ জ্ঞানীদের অন্যতম। ইতিহাসের মধ্যে যে একটা ক্রমবিকাশ, একটা আভ্যন্তরীণ সঙ্গতি আছে তা তিনিই সর্বপ্রথম দেখাবার চেষ্টা করেন; এবং তাঁর ইতিহাস সম্পর্কিত দর্শনের অনেক কিছুই আজ আমাদের কাছে অদ্ভুত মনে হলেও, তাঁর মূল দৃষ্টিভঙ্গির মহিমা আজও শ্রদ্ধেয়, সেটা তাঁর পূর্বগামীদের সঙ্গে, অথবা বিশেষ করে তাঁর সময়কালের পর থেকে ইতিহাস নিয়ে সাধারণ ভাবনা করেছেন এরকম যে-কারুর সঙ্গেই তাঁর তুলনা করি না কেন। তাঁর 'চেতনাবাদ', 'নন্দনতত্ত্ব', 'ইতিহাসের দর্শন' প্রভৃতি গ্রন্থে সর্বত্রই তাঁর এই অপূর্ব ইতিহাসবোধের প্রাধান্য, প্রত্যেক ক্ষেত্রেই বিষয়বস্তুকে তিনি বিচার করেছেন ইতিহাসগত-ভাবে, ইতিহাসের সঙ্গে একটা নির্দিষ্ট, যদিও বিমূর্ত বিকৃত অন্তঃসম্পর্কে।

ইতিহাস সম্বন্ধে এই যুগান্তকারী ধারণাই হল নতুন বস্তুবাদী দৃষ্টিভঙ্গির প্রত্যক্ষ তত্ত্বগত ভিত্তি এবং যুক্তি পদ্ধতির জন্যও একটা যোগসূত্র পাওয়া গেল এই থেকেই। যেহেতু, এমন কি 'বিশুদ্ধ চিন্তার' দিক দিয়ে দেখলেও, এই বিস্মৃতপ্রায় দ্বান্দ্বিক তত্ত্ব থেকে যে এমন ফল পাওয়া গিয়েছে, এবং অধিকন্তু, এত সহজে যে পূর্বগামী সমস্ত যুক্তি-বিদ্যা ও অধিবিদ্যার নিকাশ করেছে, তাতে এ কথা নিশ্চয়ই বলা চলে যে, আর যাই হোক, এর মধ্যে কূটতর্ক (Sophistry) ও চুলচেরা ব্যাপার স্যাপারের চেয়ে বড় জিনিস ছিল। কিন্তু পদ্ধতির সমালোচনা সহজ ব্যাপার ছিল না, সমস্ত সরকারী দর্শন তা এড়িয়ে গিয়েছে এবং এখনও এড়িয়ে যাচ্ছে।

যুক্তিবিদ্যার ক্ষেত্রে হেগেলের যা আসল আবিষ্কার হেগেলীয় যুক্তিবিদ্যা থেকে সেই অন্তর্বস্তুটিকে উদ্ধার করে, ভাববাদী আবরণ থেকে মুক্ত করে দ্বান্দ্বিক পদ্ধতিকে সেই সহজ আকারে পুনর্গঠিত করা যাতে তা চিন্তা বিকাশের একমাত্র যথার্থ রূপ হয়ে দাঁড়ায় — এ কর্তব্য যে একটি মাত্র লোক গ্রহণ করতে পেরেছিলেন তিনি হলেন মার্কস এবং আজো তিনিই একক। যে-পদ্ধতিটি অর্থশাস্ত্র সম্পর্কে মার্কসের

সমালোচনার ভিত্তিভূমিস্বরূপ, তার সংরচনের কাজটাকে আমরা খোদ মূল বস্তুবাদী দৃষ্টিভঙ্গিটার চেয়ে মোটেই কম গুরুত্বপূর্ণ ফল বলে মনে করি না।

এই যে-পদ্ধতি আমরা পেলাম সেই পদ্ধতি অনুসারেও, অর্থশাস্ত্রের সমালোচনা করা যেত দুভাবে: ইতিহাসগতভাবে অথবা যুক্তিগতভাবে। যেহেতু ইতিহাসে এবং তার সাহিত্যিক প্রতিফলনেও, সমগ্রভাবে বিকাশের ধারাটি অত্যন্ত সহজ সম্পর্ক থেকে অপেক্ষাকৃত জটিলতর সম্পর্কের দিকে এগিয়ে চলে, সেইহেতু অর্থশাস্ত্রের সাহিত্যের ঐতিহাসিক বিকাশের মধ্যেও এমন একটি স্বাভাবিক নির্দেশক সূত্র পাওয়া গেল যার সঙ্গে সমালোচনাকেও সংযুক্ত করা যেতে পারে এবং অর্থনৈতিক সংজ্ঞা বিভাগগুলিও সার্মাগ্রকভাবে ঠিক যুক্তিগত বিকাশের মতোই একই অনুক্রমে প্রতিভাত হয়। এই ধরনটির বাহ্যিক সুবিধা হচ্ছে এই যে, এটা অধিকতর স্বচ্ছ, কেননা, প্রকৃতই এখানে অনুসরণ করা হচ্ছে **বাস্তব** বিকাশটাকেই, কিন্তু আসলে এর ফলে সেটা দাঁড়াত বড়ো জোর একটা জনবোধ্য প্রণালী। অনেক সময় ইতিহাস এগিয়ে চলে লাফ দিয়ে ও আঁকাবাঁকা পথে; এবং এতে প্রত্যেক স্থলেই ইতিহাসকেই অনুসরণ করে যেতে হত। তার ফলে শুধু যে অনেক গৌণ গুরুত্বের মালমসলা অন্তর্ভুক্ত করে নিতে হত তাই নয়, ভাবনাধারাও অনেক ব্যাহত হত। অধিকন্তু, বুর্জোয়া সমাজের ইতিহাস না লিখে অর্থশাস্ত্রের ইতিহাস লেখা যায় না এবং তার ফলে কর্তব্যটা অপরিসীম হয়ে দাঁড়ায়, কেননা এর জন্য যে প্রাথমিক কাজ দরকার তার কিছুই করা হয়নি। সুতরাং, আলোচনায় যুক্তিগত বিশ্লেষণই দাঁড়ায় একমাত্র উপযোগী পদ্ধতি। কিন্তু বস্তুত এই পদ্ধতি ইতিহাসগত বিচার ছাড়া আর কিছু নয়, শুধু তার ঐতিহাসিক আকার ও আপতিক বিক্ষেপগুলিকে বর্জন করা হয়েছে। যা দিয়ে এ ইতিহাসের শুরু, চিন্তা-শৃঙ্খলের শুরুও হবে সেই একই জিনিস থেকে আর চিন্তার পরবর্তী ধারাটিও হবে আর কিছুই নয়, ইতিহাসের ধারারই অমূর্ত এবং তত্ত্বের দিক থেকে সুসঙ্গত আকারের একটি প্রতিফলন; সংশোধিত প্রতিফলন, কিন্তু সেই নিয়মেই সংশোধিত, যে নিয়ম পাওয়া যাচ্ছে ইতিহাসেরই প্রকৃত ধারা থেকে, যাতে প্রত্যেক উপাদানকে তার পরিপূর্ণ পরিপক্কতার বিকাশ মুহূর্তে, তার চিরায়তরূপে বিবেচনা করতে পারা যায়।

এই পদ্ধতিতে আমরা শুরু করি সেই সর্বপ্রথম ও সহজতম সম্পর্কটি থেকে, যা ইতিহাসগতভাবে ও কার্যক্ষেত্রে আমাদের সামনে দেখা দেয়; সুতরাং এ ক্ষেত্রে তা হল সর্বপ্রথম পাওয়া অর্থনৈতিক সম্পর্ক। এই সম্পর্ককে আমরা বিশ্লেষণ করে দেখি। কিন্তু এটি যেহেতু একটা **সম্পর্ক**, সেইহেতু এর দুটি দিক আছে যা **পরস্পর সংশ্লিষ্ট।** প্রত্যেকটি দিককে আলাদাভাবে বিবেচনা করে দেখা হয়, তা থেকে তাদের পরস্পরের প্রতি ব্যবহার অর্থাৎ তাদের পারস্পরিক প্রতিক্রিয়ায় গিয়ে পেঁছাই। বিরোধ দেখা যাবে যার সমাধান দরকার। কিন্তু যেহেতু আমরা এখানে শুধুমাত্র আমাদের মস্তিষ্কপ্রসূত কোনো

অমূর্ত চিন্তাপ্রণালীকে বিচার করছি না, বিচার করছি বিশেষ সময়ে সংঘটিত অথবা এখনও সংঘটমান এক প্রকৃত ঘটনা-প্রবাহকে, সেইহেতু এই বিরোধগুলোও নিশ্চয় বাস্তবরূপে দেখা দিয়ে থাকবে এবং সেগুলির সম্ভবত সমাধানও মিলে থাকবে। সে সমাধানের প্রকৃতি অনুসরণ করে গিয়ে আমরা দেখতে পাব যে তা সম্পন্ন হয়েছে একটি নতুন সম্পর্ক-প্রতিষ্ঠার মধ্যে; সে সম্পর্কের দুই বিপরীত দিককে আবার আমাদের বিকশিত করে তুলতে হবে ইত্যাদি ইত্যাদি।

অর্থশাস্ত্রের শুরু হচ্ছে **পণ্য দিয়ে,** এর শুরু উৎপন্ন দ্রব্যের পরস্পরের বিনিময় আরম্ভের মুহূর্ত থেকে, তা সে বিনিময় ব্যক্তি বিশেষ অথবা আদিম গোষ্ঠী যারাই করুক না কেন। বিনিময়ের মধ্যে যে-দ্রব্যটি এসে পড়ছে সেটাই হল পণ্য। পণ্য হল অবশ্য একমাত্র এই কারণেই যে, **বস্তুতে,** উৎপন্ন দ্রব্যে এসে যুক্ত হচ্ছে দুটি মানুষের বা দুটি গোষ্ঠীর মধ্যেকার **সম্পর্ক**, উৎপাদক ও ভোক্তার মধ্যেকার সম্পর্ক, যারা এক্ষেত্রে আর একই ব্যক্তিতে মিলিত নয়। এ ক্ষেত্রে সঙ্গে সঙ্গে একটা অদ্ভুত ব্যাপারের দৃষ্টান্ত পাই, যা সমগ্র অর্থশাস্ত্রের মধ্যে প্রবাহিত এবং বুর্জোয়া অর্থনীতিবিদদের মনে যা প্রচণ্ড বিভ্রান্তি সৃষ্টি করেছে: অর্থশাস্ত্রের বিচার্য বস্তু নয় মানুষে মানুষে সম্পর্ক, এবং শেষপর্যন্ত শ্রেণীর সঙ্গে শ্রেণীর সম্পর্ক; অথচ এই সম্পর্ক সর্বদাই **বস্তুর সঙ্গে সংযুক্ত হয়ে বস্তুরূপেই প্রতিভাত হয়।** বিচ্ছিন্নভাবে কোনো কোনো ক্ষেত্রে কোনো কোনো অর্থনীতিবিদের কাছে এই অন্তঃসম্পর্কের আভাস ধরা পড়েছে সত্যি, কিন্তু এটা যে সমগ্র অর্থশাস্ত্রের ক্ষেত্রেই প্রযোজ্য তা সর্বপ্রথম আবিষ্কার করলেন মার্কস্; এর ফলে অত্যন্ত কঠিন প্রশ্নগুলিকেও তিনি এত সহজ ও স্বচ্ছ করে দিলেন যে, এখন এমনকি বুর্জোয়া অর্থনীতিবিদরাও তা আয়ত্ত করতে পারবে।

এখন যদি আমরা পণ্যের বিভিন্ন দিকের বিচার করি, দুই আদিম গোষ্ঠীর মধ্যকার আদিম দ্রব্য-বিনিময়ের মধ্য দিয়ে সর্বপ্রথম অতি কষ্টে যে-পণ্য গড়ে উঠেছিল সে-হিসাবে নয়, পণ্যের পরিপূর্ণ বিকাশের অবস্থায় তাকে যদি বিচার করি, তাহলে ব্যবহার-মূল্য ও বিনিময়-মূল্য এই দুটি দৃষ্টিভঙ্গি থেকে তা আমাদের কাছে দেখা দেয়। সঙ্গে সঙ্গে আমরা এসে পড়ি অর্থতত্ত্বগত বিতর্কের ক্ষেত্রে। মধ্যযুগীয় যানবাহনের তুলনায় রেলওয়ে যতটা উন্নত, বর্তমান রূপে সংরচিত জার্মান দ্বান্দ্বিক তত্ত্বও যে প্রাচীন অগভীর অতি-ভাষী আধিবিদ্যক পদ্ধতির তুলনায় অন্তত ততটা উন্নত, তার উজ্জ্বল উদাহরণ পেতে চাইলে অ্যাডাম স্মিথ বা খ্যাতনামা অন্য কোনো সরকারী অর্থতাত্ত্বিকের লেখা পড়ে দেখুন, বিনিময়-মূল্য ও ব্যবহার-মূল্য এই ভদ্রলোকদের কাছে কী যন্ত্রণাদায়ক হয়ে উঠেছিল, এদুটি জিনিসকে যথাযুক্ত পৃথক করে রাখা ও স্বকীয় নির্দিষ্টতায় আলাদা আলাদাভাবে তাদের প্রত্যেকটিকে অনুধাবন করা তাঁদের পক্ষে হয়েছিল কত কঠিন; তারপর এর সঙ্গে মার্কসের লেখার স্বচ্ছ ও সহজ ব্যাখ্যার তুলনা করে দেখুন।

ব্যবহার-মূল্য ও বিনিময়-মূল্যের ব্যাখ্যা করার পর পণ্যকে উপস্থিত করা হয়েছে এই দুই মূল্যের আশু ঐক্যের রূপ হিসাবে, **বিনিময়-প্রণালীতে** এইরূপেই পণ্যের আবির্ভাব হয়। এর ফলে কী কী বিরোধ দেখা দেয় তা পরে জানতে পারা যাবে ২০ ও ২১ পৃষ্ঠা পড়লে। আমরা শুধু এটুকু উল্লেখ করি যে এই বিরোধগুলির তাৎপর্য শুধু তত্ত্বগত ও অমূর্ত ক্ষেত্রেই নয়; সেই সঙ্গে এগুলি সাক্ষাৎ বিনিময়-সম্পর্কের, সরল দ্রব্য-বিনিময়-সম্পর্কের প্রকৃতির মধ্য থেকে উদ্ভূত অসুবিধাও প্রতিফলিত করছে; যে-অসম্ভাব্যতার মধ্যে বিনিময়ের এই প্রথম স্থূল রূপটির অবসান হতে বাধ্য, তাকে প্রতিফলিত করছে। সেই অসম্ভাব্যতাগুলির সমাধান হচ্ছে এই ঘটনায় যে, সমস্ত পণ্যেরই বিনিময়-মূল্যের প্রতিনিধিত্ব করার ধর্মটি স্থানান্তরিত হল একটি বিশেষ পণ্যের মধ্যে -- **মুদ্রায়।** মুদ্রা, অথবা সরল সঞ্চালন সম্বন্ধে তারপর ব্যাখ্যা করা হয়েছে দ্বিতীয় পরিচ্ছেদে, যথা: ১। **মূল্যের পরিমাপ** হিসাবে মুদ্রা, এই প্রসঙ্গে মুদ্রায় মাপা মূল্য, অর্থাৎ **দামের** সঠিক সংজ্ঞা দেওয়া হয়েছে; ২। **সঞ্চালনের মাধ্যম** হিসাবে ও ৩। এই দুই সংজ্ঞার ঐক্য **আসল মুদ্রা** হিসাবে, বৈষয়িক বুর্জোয়া সম্পদের প্রতীক স্বরূপ মুদ্রা। এতেই প্রথম খণ্ডের শেষ হয়েছে। মুদ্রা কী করে পুঁজিতে পরিণত হল, তা রাখা হয়েছে দ্বিতীয় খণ্ডের জন্য।

দেখা গেল যে, এই পদ্ধতিতে যুক্তিবিদ্যাসম্মত ধারা কোনোক্রমেই নিছক অমূর্ত ক্ষেত্রের গণ্ডিতে সীমাবদ্ধ থাকতে বাধ্য নয়। বিপরীতপক্ষে, এই পদ্ধতির জন্য প্রয়োজন হয় ইতিহাস থেকে উদাহরণ এবং বাস্তবের সঙ্গে নিয়ত সংযোগ। তাই তেমন প্রমাণ উপস্থিত করা হয়েছে বিপুল বৈচিত্র্যে, যথা সামাজিক বিকাশের বিভিন্ন স্তরে ইতিহাসের প্রকৃত ধারাটির এবং অর্থতাত্ত্বিক সাহিত্যের উভয়েরই নজির দেওয়া হয়েছে যাতে অর্থনৈতিক সম্পর্কের পরিষ্কার সজ্ঞা-নির্ধারণ গোড়া থেকেই অনুসৃত হয়েছে। তাই এক একটা নির্দিষ্ট, কম-বেশী একতরফা বা বিভ্রান্তিপূর্ণ ধারণাগুলির সমালোচনা যুক্তিগত বিকাশ ধারার মধ্যেই মূলত দেওয়া হয়ে যাচ্ছে, ও তাদের সংক্ষেপে সূত্রাকারে উপস্থিত করাও সম্ভব।

তৃতীয় প্রবন্ধে* খাস গ্রন্থটির অর্থনৈতিক বিষয়বস্তু নিয়ে আলোচনা করব।

১৮৫৯-এর আগস্টের প্রথমার্ধে এঙ্গেলস
কর্তৃক লিখিত
৬ই ও ২০শে আগস্ট, ১৮৫৯ তারিখের
*Das Volk* সংবাদপত্রে বিনা স্বাক্ষরে প্রকাশিত

সংবাদপত্রের পাঠ অনুসারে মুদ্রিত
জার্মান থেকে অনূদিত ইংরেজি ভাষ্যের
ভাষান্তর

* এই তৃতীয় প্রবন্ধটি কোনোদিন মুদ্রিত আকারে প্রকাশিত হয়নি, এর পাণ্ডুলিপিটিও পাওয়া যায়নি। — সম্পাঃ

কার্ল মার্কস

# শ্রমজীবী মানুষের আন্তর্জাতিক সমিতির উদ্বোধনী ভাষণ

**১৮৬৪, ২৮শে সেপ্টেম্বরে লণ্ডনের লং-একরস্থ সেণ্ট মার্টিন হলে অনুষ্ঠিত জনসভায় প্রতিষ্ঠিত**

**শ্রমজীবী মানুষেরা,**

একটি বিরাট সত্য হল এই যে, ১৮৪৮ থেকে ১৮৬৪ সালের মধ্যে শ্রমজীবী জনসমষ্টির দুর্দশার কোনো লাঘব হয়নি, তবু এই সময়টাই শিল্প-বিকাশ ও বাণিজ্য-বৃদ্ধির দিক দিয়ে অতুলনীয়। ১৮৫০ সালে ব্রিটিশ মধ্য শ্রেণীর একটি নরমপন্থী ওয়াকিবহাল মুখপত্র এই ভবিষ্যদ্বাণী করেছিল যে, ইংলণ্ডের রপ্তানি ও আমদানি যদি শতকরা ৫০ ভাগ বৃদ্ধি পায় তাহলে ইংরেজদের দারিদ্র্য একেবারে শূন্যের স্তরে নেমে যাবে। কিন্তু হায়! ১৮৬৪ সালে ৭ই এপ্রিল ইংলণ্ডের অর্থসচিব পার্লামেণ্টে তাঁর শ্রোতাদের এই বিবৃতি দিয়ে আনন্দ দান করলেন যে, ইংলণ্ডের মোট আমদানী ও রপ্তানী বাণিজ্য ১৮৬৩ সালে বৃদ্ধি পেয়ে '৪৪,৩৯,৫৫,০০০ পাউণ্ডে উঠেছে। এই আশ্চর্য সংখ্যাটা ১৮৪৩-এর অপেক্ষাকৃত সাম্প্রতিক যুগের বাণিজ্যের প্রায় তিনগুণ!' এই সব বলেও তিনি 'দারিদ্র্য' সম্বন্ধে মুখর হয়ে ওঠেন। তিনি বলে ওঠেন, 'সেইসব লোকের কথা ভাবুন, যারা এই এলাকার সীমান্তে দাঁড়িয়ে আছে, ভাবুন সেই মজুরির কথা যা বৃদ্ধি পায়নি,' সেই মানবজীবন যা 'প্রতি দশজনের মধ্যে নয়জনের ক্ষেত্রেই শুধু বেঁচে থাকার জন্য একটি সংগ্রাম মাত্র!' তিনি আয়র্ল্যাণ্ডের লোকদের কথা বলেননি, সেখানে উত্তরে ধীরে ধীরে মানুষের জায়গা দখল করছে যন্ত্র আর দক্ষিণে মেষ-চারণ যদিও ভাগ্যহত সেই দেশটিতে এমন কি মেষের সংখ্যাও কমে আসছে, অবশ্য মানুষের মতো অত দ্রুত নয়। এর ঠিক আগেই একটা আকস্মিক আতঙ্কের ঝোঁকে ঊর্ধ্বতন দশ হাজারের উচ্চতম প্রতিনিধিরা যা ফাঁস করে বসেছিল তার পুনরাবৃত্তি তিনি করেননি। যখন লণ্ডনে গ্যারোট* (garotters) আতঙ্ক খানিকটা জোরালো হয়ে ওঠে, তখন

* গ্যারোট — লোকের টুঁটি টিপে ধরে লুটপাট করত বলে এদের এই নাম জোটে। সপ্তম দশকের প্রথমভাগে লণ্ডনে এই ধরনের হামলা খুব বেশী বেড়ে যায় ও পার্লামেণ্টের আলোচ্য বস্তুতে পরিণত হয়। — সম্পাঃ

লর্ড-সভা নির্বাসন দণ্ড ও কয়েদ খাটুনি সম্বন্ধে একটা তদন্ত ও রিপোর্ট প্রকাশের ব্যবস্থা করে। বিরাট আকারের ব্লু বুকে এক ভয়াবহ সত্য ফাঁস হয়ে গেল, সরকারী তথ্য ও সংখ্যা দিয়ে প্রমাণিত হল যে দণ্ডপ্রাপ্ত জঘন্যতম অপরাধীরা, ইংলণ্ড ও স্কটল্যাণ্ডের কয়েদী গোলামরাও ইংলণ্ড ও স্কটল্যাণ্ডের কৃষি-শ্রমিকদের চেয়ে কম খাটে ও ভালোভাবে থাকে। কিন্তু এইখানেই শেষ নয়। যখন আমেরিকার গৃহযুদ্ধের ফলে ল্যাংকাশায়ার ও চেশায়ারের শ্রমিকেরা বেকার হয়ে পথে দাঁড়াল, তখন সেই একই লর্ড-সভা থেকে শিল্পাঞ্চলে একজন চিকিৎসককে পাঠান হল এই দায়িত্ব দিয়ে যে, তিনি অনুসন্ধান করবেন, গড়পড়তা হিসাবে স্বল্পতম ব্যয়ে ও সহজতম রূপে কত কম পরিমাণ কার্বন ও নাইট্রোজেন ব্যবহার করেই 'অনাহারজনিত রোগ এড়ান যায়।' মেডিকাল ডেপুটি ডাঃ স্মিথ নির্ধারণ করলেন যে, অনাহারজনিত রোগের ঠিক উপরের স্তরে থাকতে হলে... একজন সাধারণ প্রাপ্তবয়স্ক ব্যক্তির পক্ষে সাপ্তাহিক প্রয়োজন হল ২৮,০০০ গ্রেন কার্বন ও ১,৩৩০ গ্রেন নাইট্রোজেন। তিনি এটাও নির্ধারণ করলেন যে, প্রচণ্ড দারিদ্র্যের চাপে সুতো কলের কর্মীদের পথ্য কমে গিয়ে যেখানে দাঁড়িয়েছে, এ পরিমাণটা প্রায় তার সমান।* কিন্তু তারপর দেখুন! সেই একই বিজ্ঞ চিকিৎসককে প্রিভি কাউন্সিলের মেডিকাল অফিসার পরে আর একবার পাঠিয়েছিলেন দরিদ্রতর শ্রমজীবী শ্রেণীগুলির পুষ্টি সমন্ধে অনুসন্ধান করতে। সেই অনুসন্ধানের ফল লিপিবদ্ধ আছে 'জনস্বাস্থ্য সম্বন্ধে ষষ্ঠ রিপোর্টে,' যা এই বছরে পার্লামেণ্টের আদেশানুসারে প্রকাশিত হয়েছে। কী আবিষ্কার করলেন ডাক্তার? যারা রেশম বোনে, যেসব মেয়েরা সূচের কাজ করে, যারা চামড়ার দস্তানা বানায়, মোজা তৈরি করে ইত্যাদি, তাদের গড়পড়তা যে আয় তা সুতাকল কর্মীদের দুর্দশাকালীন রুজিটুকুর চেয়েও কম, 'অনাহারজনিত রোগ এড়ানর জন্য ঠিক যতটুকু কার্বন ও নাইট্রোজেনও 'দরকার' সেটুকুও নয়।

এই রিপোর্ট থেকেই উদ্ধৃত করছি: 'তাছাড়া, কৃষক-জনসাধারণের মধ্য থেকে যে-সমস্ত পরিবারকে পরীক্ষা করা হয়েছে তাদের সম্বন্ধে এটাই দেখা গেল যে, তাদের এক-পঞ্চমাংশেরও বেশীর ক্ষেত্রে কার্বনঘটিত খাদ্য জুটছে প্রয়োজনীয় পরিমাণের চেয়ে কম; নাইট্রোজেনঘটিত খাদ্য প্রয়োজনীয় পরিমাণের চেয়ে কম জুটছে এক-তৃতীয়াংশেরও বেশী ক্ষেত্রে এবং তিনটি জেলাতে (বার্কশায়ার, অকসফোর্ডশায়ার এবং সামারসেটশায়ার)

* পাঠককে একথা মনে করিয়ে দেওয়া বাহুল্য যে, জল এবং কিছু অজৈব উপাদান ছাড়া, মানুষের খাদ্যের কাঁচামাল হল কার্বন ও নাইট্রোজেন। অবশ্য, মানব-দেহকে পরিপুষ্ট করতে হলে এই সহজ রাসায়নিক উপাদানগুলিকে শাকশব্জি ও প্রাণীজাত খাদ্যবস্তু রূপেই সরবরাহ করতে হবে। উদাহরণস্বরূপ, আলুতে প্রধানত থাকে শুধু কার্বন, আর গমের রুটিতে যথাযথ অনুপাতে থাকে কার্বনজাত ও নাইট্রোজেনজাত বস্তু। (মার্কসের টীকা।)

লোকের গড়পড়তা স্থানীয় আহার্যেই নাইট্রোজেনঘটিত খাদ্য প্রয়োজনের চেয়ে কম'। সরকারী রিপোর্টে আরও বলা হয়েছে, 'এ কথা মনে রাখা উচিত যে, নিতান্ত নিরুপায় হলেই তবে লোকেরা খাদ্যের অনটন স্বীকার করে এবং তাই সাধারণত অন্যান্য ব্যাপারে চরম কৃচ্ছ্রতার পরই তবে খাদ্যের কৃচ্ছ্রতা আসে... এমন কি পরিষ্কার-পরিচ্ছন্ন থাকাটাও এদের কাছে ব্যয়সাপেক্ষ ও কষ্টসাধ্য, এবং পরিচ্ছন্নতা বজায় রাখার আত্মসম্মানী প্রচেষ্টা এখনও চোখে পড়লেও প্রতি ক্ষেত্রেই সে চেষ্টা মানে অধিকতর ক্ষুধার জ্বালা।' 'এ ভাবনা বেদনাদায়ক, বিশেষ করে যদি এ কথা মনে রাখি যে উপরোক্ত দারিদ্র্য অলসতার সঙ্গত দারিদ্র্য নয়, সে দারিদ্র্য সবক্ষেত্রেই শ্রমজীবী মানুষেরই দারিদ্র্য। বস্তুতপক্ষে যে কাজ করে এই সামান্য ভিক্ষান্ন মিলছে, সেটা অধিকাংশ ক্ষেত্রেই অত্যধিক দীর্ঘ।' রিপোর্টে এই অদ্ভুত ও অপ্রত্যাশিত সত্যও উদ্ঘাটিত হয়েছে যে, ইংলণ্ড, ওয়েলস, স্কটল্যাণ্ড ও আয়র্ল্যাণ্ড — 'ইউনাইটেড কিংডমের এই বিভাগগুলির মধ্যে' যে বিভাগ সবচেয়ে অবস্থাপন্ন সেই 'ইংলণ্ডের কৃষিজীবী জনসাধারণই সবচেয়ে কম খাদ্য খেয়ে থাকছে'; কিন্তু, এমন কি বার্কশায়ার, অকসফোর্ডশায়ার ও সামারসেটশায়ারের কৃষি-শ্রমিকরাও পূর্ব-লণ্ডনের দক্ষ গৃহ-কারিগরদের অনেকের চেয়ে ভালো অবস্থায় থাকে।

এই হচ্ছে সরকারী বিবৃতি, যা ১৮৬৪ সালে পার্লামেণ্টের আদেশেই প্রকাশিত হয়েছে অবাধ-বাণিজ্যের স্বর্ণ যুগে, যখন অর্থসচিব কমন্স-সভার কাছে এই কথা জানান যে, 'গড় হিসাবে ব্রিটিশ শ্রমিকের অবস্থার যে পরিমাণ উন্নতি হয়েছে তা যে কোনো দেশের বা যে কোনো যুগের ইতিহাসে অসাধারণ ও অতুলনীয় বলে আমাদের বিশ্বাস।' এই সরকারী অভিনন্দনের তাল কাটছে জনস্বাস্থ্য বিভাগের সরকারী রিপোর্টের এই শুষ্ক মন্তব্যে: 'কোনো দেশের জনস্বাস্থ্য বলতে বোঝায় জনগণের স্বাস্থ্য, এবং জনগণও ততক্ষণ স্বাস্থ্যবান হতে পারে না, যতক্ষণ পর্যন্ত না একেবারে তলার দিকে তারা অন্তত কিছুটা সমৃদ্ধ হয়।'

'জাতির প্রগতিসূচক' পরিসংখ্যানগুলির নৃত্যে অর্থসচিবের চোখ ধাঁধিয়ে ওঠে, তিনি উদ্দাম আনন্দে চীৎকার করে ওঠেন, '১৮৪২ থেকে ১৮৫২-এর মধ্যে দেশের ট্যাক্স-যোগ্য আয় শতকরা ৬ ভাগ বৃদ্ধি পেয়েছিল: আর ১৮৫৩ থেকে ১৮৬১ — এই ৮ বৎসরে এই আয় ১৮৫৩-এর তুলনায় শতকরা ২০ ভাগ বৃদ্ধি পেয়েছে! ব্যাপারটি এত আশ্চর্য যে প্রায় অবিশ্বাস্য মনে হয়...' মিঃ গ্ল্যাডস্টোন যোগ করেন, 'সম্পদ ও শক্তির এই চাঞ্চল্যকর বৃদ্ধি পুরোপুরি সম্পত্তিবান শ্রেণীর মধ্যে সীমাবদ্ধ!'

আপনারা যদি জানতে চান, স্বাস্থ্যহানি নৈতিক অধঃপাত ও মানসিক ধ্বংসের কোন অবস্থার মধ্যে শ্রমজীবী শ্রেণীগুলি 'পুরোপুরি সম্পত্তিবান শ্রেণীর মধ্যে সীমাবদ্ধ সম্পদ ও শক্তির এই চাঞ্চল্যকর বৃদ্ধি' ঘটিয়েছে এবং এখনও ঘটাচ্ছে, তাহলে

ছাপাখানা ও দরজিদের কর্মশালার উপর বিগত 'জনস্বাস্থ্য রিপোর্টে' প্রদত্ত ছবিটির দিকে তাকিয়ে দেখুন। ১৮৬৩ সালের 'শিশু নিয়োগ কমিশনের রিপোর্ট'এর সঙ্গে তুলনা করে দেখুন। সেখানে দৃষ্টান্তস্বরূপ বলা হয়েছে: 'শ্রেণী হিসাবে কুম্ভকাররা সকলেই, স্ত্রী-পুরুষ নির্বিশেষে, শারীরিক ও মানসিক উভয় দিক থেকেই হল এক অতি অধঃপতিত জনসংখ্যা'; বলা হয়েছে যে, 'স্বাস্থ্যহীন শিশুরাই আবার স্বাস্থ্যহীন পিতা-মাতা হয়ে দাঁড়ায়'; 'ক্রমান্বয়ে জাতির অবনতি এগিয়েই চলবে'; আবার, 'পার্শ্ববর্তী অঞ্চল থেকে অনবরত লোক সংগ্রহ করা যদি না হত এবং যদি অপেক্ষাকৃত স্বাস্থ্যবান বংশে বিবাহাদি না চলত, তাহলে স্ট্যাফোর্ডশায়ারের জনসংখ্যার অবনতি হত আরও অনেক বেশী।' ঠিকা রুটি-কারিগরদের অভাব-অভিযোগ সংক্রান্ত মিঃ ট্রেমেনহিরের ব্লু বুকের দিকে নজর দিন। তাছাড়া, কারখানাসমূহের ইন্সপেক্টররা যে আপাত-বিরোধী বিবৃতি দিয়েছিল এবং যা রেজিস্ট্রার জেনারেল কর্তৃক প্রমাণিত হয়েছে, সে বিবৃতি পড়ে কে না শিউরে উঠেছে? সে বিবৃতিতে বলা হয়েছে যে, তুলার দুর্ভিক্ষে সাময়িকভাবে সুতাকল থেকে ছাড়া পাওয়ার ফলে বরাদ্দ দুঃস্থ খাদ্য মাত্রায় ল্যাংকাশায়ারের শ্রমিকদের স্বাস্থ্যোন্নতিই হচ্ছিল, আর তাদের শিশুসন্তানদের মৃত্যুহার কমছিল কারণ শিশুদের মায়েরা এতদিনে গডফ্রের আরকের (Godfrey's cordial) বদলে সন্তানকে বুকের দুধ খাওয়াবার অবকাশ পাচ্ছিল।

আরেকবার উল্টো দিকটা দেখুন! ১৮৬৪-র ২০শে জুলাই কমন্স-সভার সামনে যে আয় ও সম্পত্তিগত ট্যাক্সের বিবরণ দাখিল করা হয় তা থেকে আমরা এই কথাই জানতে পারি যে, তহসিলদারদের হিসাব অনুযায়ী যেসব লোকের বাৎসরিক আয় ৫০,০০০ পাউন্ড ও তদূর্ধ্ব, তাদের দলে ১৮৬২-র ৫ই এপ্রিল থেকে ১৮৬৩-র ৫ই এপ্রিলের মধ্যে আরও তেরজন যোগ দিয়েছে, অর্থাৎ এই এক বছরে তাদের সংখ্যা ৬৭ থেকে ৮০-তে পৌঁছেছে। সেই একই বিবরণ থেকে এ কথাও প্রকাশ হয়ে পড়ে যে, প্রায় ২,৫০,০০,০০০ পাউন্ড পরিমাণ বাৎসরিক আয় ভাগাভাগি হয়ে যায় ৩,০০০ লোকের মধ্যে অর্থাৎ ইংলন্ড ও ওয়েল্স-এর সমগ্র কৃষি শ্রমিকগণ আয় হিসাবে যে মুষ্টি ভিক্ষা লাভ করে তার মোট পরিমাণ থেকেও এ আয় কিছুটা বেশী। ১৮৬১ সালের লোকগণনার হিসাবটি খুলে দেখলে জানতে পারবেন যে, ইংলন্ড ও ওয়েল্স্-এর ভূমিসম্পত্তির পুরুষ মালিকের সংখ্যা ১৮৫১-তে যেখানে ছিল ১৬,৯৩৪, সেখানে তা ১৮৬১-তে কমে দাঁড়িয়েছে ১৫,০৬৬। অর্থাৎ, ১০ বছরে ভূমিসম্পত্তির কেন্দ্রীভবন বৃদ্ধি পেয়েছে শতকরা ১১ ভাগ। এই হারে যদি অল্প কয়েকজনের হাতে দেশের জমির কেন্দ্রীভবন এগিয়ে যায়, তাহলে ভূমি সমস্যাটি অত্যন্ত সরল হয়ে যাবে, যেমন হয়েছিল রোম সাম্রাজ্যে, যখন অর্ধেক আফ্রিকা প্রদেশটির মালিক হয়েছে ছয়জন ভদ্রলোক এ কথা শুনে হেসেছিলেন নেরো।

'এত আশ্চর্য যে প্রায় অবিশ্বাস্য এইসব তথ্য নিয়ে' আমরা যে এত বেশী আলোচনা করলাম তার কারণ এই যে, শিল্প বাণিজ্যে ইউরোপের শীর্ষে রয়েছে ইংলণ্ড। একথা স্মরণ করা যেতে পারে যে, কয়েকমাস পূর্বে লুই ফিলিপের এক উদ্বাস্তু পুত্র প্রকাশ্যে ইংরেজ কৃষি-শ্রমিকদের এই বলে অভিনন্দিত করেন যে চ্যানেলের অপর পারে এদের অল্পতর সঙ্গতিসম্পন্ন সাথীদের তুলনায় এদের ভাগ্য ভাল। বাস্তবিকই, স্থানীয় রং বদলে ও কিছুটা সংকুচিত আকারে ইংলণ্ডের তথ্যগুলি ইউরোপের সমস্ত শিল্পোন্নত ও প্রগতিশীল দেশেই পুনরুদিত। এই সমস্ত দেশেই ১৮৪৮ সাল থেকে এক অশ্রুতপূর্ব শিল্প বিকাশ ও আমদানি রপ্তানির অকল্পনীয় প্রসার ঘটেছে। এই সমস্ত দেশেই 'পুরোপুরি সম্পত্তিবান শ্রেণীর মধ্যে সীমাবদ্ধ সম্পদ ও শক্তির বৃদ্ধি' সত্যই 'চাঞ্চল্যকর'। ইংলণ্ডের মতো এইসব দেশেই শ্রমিক শ্রেণীর অল্প এক অংশের আসল মজুরির কিছু পরিমাণ বৃদ্ধি হয়েছে, কিন্তু অধিকাংশের ক্ষেত্রেই আর্থিক মজুরির সামান্য বৃদ্ধি সুখসুবিধার যেটুকু আসল লাভ বোঝায় তা দৃষ্টান্তস্বরূপ প্রাথমিক প্রয়োজনীয় দ্রব্যাদির খরচ ১৮৫২ সালে ৭ পাউণ্ড ৭ শিলিং ৪ পেন্সের জায়গায় ১৮৬১-তে ৯ পাউণ্ড ১৫ শিলিং ৮ পেন্সে উঠে যাওয়াতে শহরের দুঃস্থ আবাস বা অনাথালয়ের বাসিন্দাদের যেটুকু উপকার সম্ভব তার বেশী কিছু নয়। প্রত্যেক জায়গাতেই শ্রমজীবী জনগণের অধিকাংশ নিচে নেমে যাচ্ছে, অন্তত সেই হারেই যে হারে তাদের উপরতলার লোকদের সামাজিক জীবনে উন্নতি হচ্ছে। যন্ত্রের উন্নতি, উৎপাদনের ক্ষেত্রে বিজ্ঞানের প্রয়োগ, যোগাযোগ ব্যবস্থার উন্নতি, নতুন উপনিবেশ সৃষ্টি, দেশান্তর গমন, নতুন বাজার প্রতিষ্ঠা, অবাধ-বাণিজ্য — এসব কোনো কিছুই, এমন কি সব-কটি একত্র করেও মেহনতী জনগণের দুর্দশা যে দূর হবে না, বরং বর্তমানের মিথ্যা ভিত্তির উপর দাঁড়িয়ে শ্রমের উৎপাদন-শক্তির প্রতিটি নতুন বিকাশের প্রবণতাই যে সামাজিক বৈষম্য গভীরতর করার ও সামাজিক বৈরভাব তীক্ষ্ণতর করার দিকেই -- এই সত্য আজ ইউরোপের সকল দেশের প্রত্যেকটি সংস্কারমুক্ত লোকের কাছেই প্রমাণিত হয়ে উঠেছে, এই সত্যকে অস্বীকার করে শুধু তারাই যারা অপরকে মূর্খের স্বর্গে ঠেলে দিয়ে নিজেদের স্বার্থসিদ্ধি করতে চায়। ব্রিটিশ সাম্রাজ্যের রাজধানীতে আর্থিক প্রগতির এই চাঞ্চল্যকর যুগে অনাহারজনিত মৃত্যু প্রায় একটা প্রথার পর্যায়ে দাঁড়িয়ে গিয়েছে। পৃথিবীর ইতিহাসে এই যুগ শিল্প ও বাণিজ্যের সংকটরূপে সামাজিক মহামারীর আরো ঘন ঘন পুনরাগমন, অধিকতর বিস্তার এবং ক্রমবর্ধমান মারাত্মক ফলাফলের দ্বারা চিহ্নিত।

১৮৪৮-এর বিপ্লবগুলো ব্যর্থ হবার পর, ইউরোপীয় ভূখণ্ডে শ্রমিক শ্রেণীর যত পার্টি সংগঠন ও পার্টি পত্রিকা ছিল সবকিছুই শক্তির লৌহ হস্তে নিষ্পেষিত করা হল, শ্রমিক শ্রেণীর সবচেয়ে অগ্রণী সন্তানরা হতাশ হয়ে আশ্রয় নিলেন আটলাণ্টিক

মহাসাগরের পরপারের প্রজাতন্ত্রে, আর শিল্পোন্মাদনা, নৈতিক অবক্ষয় ও রাজনৈতিক প্রতিক্রিয়ার এক যুগের সামনে মিলিয়ে গেল মুক্তির স্বল্পস্থায়ী স্বপ্ন। ইউরোপখণ্ডের শ্রমিক শ্রেণীর পরাজয়ের জন্য অংশত দায়ী ছিল ইংরেজ সরকারের কূটনীতি; এখনকার মতোই তখনও ইংরেজ সরকার সেণ্ট পিটার্সবুর্গের মন্ত্রিসভার সঙ্গে ভ্রাতৃত্বসুলভ সৌহার্দ্য রেখে কাজ করছিল। এই পরাজয়ের সংক্রামক ফলাফল শীঘ্রই চ্যানেলের এপারেও এসে পেঁছিল। ইউরোপখণ্ডের ভাইদের বিপর্যয়ে একদিকে যেমন ইংলণ্ডের শ্রমিক শ্রেণীর মনোবল কমে গেল ও নিজ আদর্শের সম্বন্ধে তাদের বিশ্বাস ভেঙে পড়ল, তেমনি অপরদিকে এর ফলে ভূমিপতি ও ধনপতিদের কিছুটা বিচলিত আত্মপ্রত্যয় আবার ফিরে এল। যে-সব সুবিধা দেবার কথা তারা আগেই বিজ্ঞাপিত করেছিল, ঔদ্ধত্যভরে সে সব তারা প্রত্যাহার করে নিল। নতুন নতুন স্বর্ণ-অঞ্চল আবিষ্কৃত হওয়ায় দলে দলে লোক দেশত্যাগ করতে লাগল এবং তার ফলে ব্রিটিশ প্রলেতারীয়দের মধ্যে সৃষ্টি হল এক অপূরণীয় ফাঁক। তাদের আগেকার দিনের সক্রিয় অন্য কর্মীরা বেশী কাজ ও বেশী মজুরির সাময়িক ঘুষের মায়ায় 'রাজনৈতিক দালালে' পরিণত হল। চার্টিস্ট আন্দোলনকে* জীবিত রাখার বা পুনর্গঠিত করার সমস্ত প্রচেষ্টা একেবারে ব্যর্থ হল, শ্রমিক শ্রেণীর মুখপাত্র কাগজগুলি জনসাধারণের উদাসীনতায় একে একে বিলুপ্ত হয়ে গেল; এবং সত্য কথা বলতে গেলে এমন এক রাজনৈতিক অবলুপ্তির অবস্থার সঙ্গে ইংলণ্ডের শ্রমিক শ্রেণী পরিপূর্ণ মাত্রায় নিজেকে মানিয়ে নিয়েছে বলে মনে হল যা পূর্বে কখনও দেখা যায়নি। সুতরাং, ব্রিটেন ও ইউরোপের শ্রমিক শ্রেণীর মধ্যে সংগ্রামের সাযুজ্য না থাকলেও অন্তত পরাজয়ের সাযুজ্য ঘটল।

তাসত্ত্বেও, ১৮৪৮-এর বিপ্লবগুলির পরবর্তী যুগটা ক্ষতিপূরণের চিহ্ন বর্জিত নয়। এখানে আমরা শুধু দুটি বিরাট ঘটনার উল্লেখ করব।

ত্রিশ বৎসর ধরে প্রশংসনীয় ধৈর্যের সঙ্গে লড়াই করার পর ইংলণ্ডের শ্রমিক শ্রেণী ভূমিপতি ও ধনপতিদের মধ্যে এক সাময়িক ভাঙন কাজে লাগিয়ে দশ ঘণ্টার আইনটি পাশ করাতে সক্ষম হল। এর ফলে কারখানার শ্রমিকদের প্রভূত শারীরিক, নৈতিক ও মানসিক যে উপকারের কথা কারখানা পরিদর্শকদের অর্ধ বাৎসরিক রিপোর্টে লিপিবদ্ধ হয় তা এখন সর্বত্রই স্বীকৃত। ইউরোপে অধিকাংশ সরকারকেই ইংলণ্ডের ফ্যাক্টরি

* চার্টিস্ট (ইংরাজি চার্টার বা সনদ থেকে) আন্দোলন — দুঃসহ আর্থিক অবস্থা ও রাজনৈতিক অধিকারহীনতার ফলে উদ্ভূত ইংরেজ শ্রমিকদের গণ বিপ্লবী আন্দোলন। বিরাট বিরাট সভা শোভাযাত্রা সহকারে আন্দোলন শুরু হয় গত শতকের তিরিশের শেষদিকে ও থেমে থেমে তা চলে পঞ্চাশের দশকের গোড়া পর্যন্ত।

চার্টিস্ট আন্দোলনের অসাফল্যের প্রধান কারণ সুসঙ্গত বিপ্লবী প্রলেতারীয় নেতৃত্ব ও পরিষ্কার কর্মসূচির অভাব। — সম্পাঃ

আইন কম বেশী সংশোধিত রূপে গ্রহণ করতে হয়েছে এবং ইংলণ্ডের পার্লামেণ্টকেও প্রতিবৎসর এর কর্মক্ষেত্র বিস্তৃত করতে হচ্ছে। কিন্তু ব্যবহারিক সুবিধাটুকু ছাড়াও, শ্রমজীবী মানুষের এই বিধানটির বিস্ময়কর সাফল্যকে গৌরবজনক মনে করার অন্য কারণও ছিল। ডাঃ ইউর, অধ্যাপক সিনিয়র ও এই জাতের অন্যান্য মহাপণ্ডিতদের মতো তাদের বিজ্ঞানের অতি কুখ্যাত মুখপাত্রদের মাধ্যমে মধ্য শ্রেণী এই ভবিষ্যদ্বাণী করেছিল এবং প্রাণভরে প্রমাণ করেছিল যে, শ্রমের ঘণ্টা যদি আইনগত ভাবে সীমাবদ্ধ হয়, তাহলে তাতে ব্রিটিশ শিল্পের মৃত্যু পরোয়ানাই জারী করা হবে; এ শিল্প বাঁচতে পারে কেবল পিশাচের মতো রক্ত চুষে, তদুপরি শিশুর রক্ত চুষেই। পুরাকালে শিশুহত্যা ছিল মোলখ (Moloch) পূজার্চনার এক রহস্যময় অনুষ্ঠান কিন্তু সে অনুষ্ঠান পালন করা হত শুধু অতি গাম্ভীর্যপূর্ণ উপলক্ষে, বৎসরে হয়ত বা একবার, এবং তা ছাড়া, শুধুমাত্র গরিব শিশুদের ওপরেই একমাত্র পক্ষপাত মোলখের ছিল না। শ্রমিকের কাজের ঘণ্টা আইনত সীমাবদ্ধ রাখার এই সংগ্রাম আরও প্রচণ্ড হয়ে ওঠে এই কারণে যে আতঙ্কিত লালসার কথা ছাড়াও এর প্রভাব পড়েছিল এক বিরাট প্রতিদন্দ্বিতার উপর, একদিকে মধ্য শ্রেণীর অর্থশাস্ত্রের যা ভিত্তি, সেই চাহিদা ও সরবরাহের নিয়মের অন্ধ প্রভুত্বের সঙ্গে শ্রমিক শ্রেণীর যা অর্থশাস্ত্র সেই সামাজিক দূরদৃষ্টি দিয়ে নিয়ন্ত্রিত সামাজিক উৎপাদনের দ্বন্দ্ব। সুতরাং, দশ ঘণ্টার আইনটি শুধু যে এক বৃহৎ ব্যবহারিক সাফল্য তাই নয়; এ হল একটা নীতিরও জয়; এই সর্বপ্রথম প্রকাশ্য দিবালোকে শ্রমিক শ্রেণীর অর্থশাস্ত্রের কাছে মধ্য শ্রেণীর অর্থশাস্ত্র পরাজিত হল।

কিন্তু সম্পত্তির অর্থশাস্ত্রের উপর শ্রমের অর্থশাস্ত্রের আরো বড় একটি বিজয় বাকি ছিল। আমরা সমবায় আন্দোলনের কথা বলছি, বিশেষত কোনোরকম সহায়তা না পেয়েও কিছু সাহসী 'মজুরের' ('hands') চেষ্টায় যে সব সমবায়মূলক কারখানা প্রতিষ্ঠা হয়েছে তার কথা। এই ধরনের বিরাট সামাজিক পরীক্ষার মূল্য অসীম বিপুল। যুক্তি তর্কের বদলে কাজ দিয়েই এই সমবায়গুলি দেখিয়ে দিয়েছে যে, শ্রমিক শ্রেণীর নিয়োগকারী মালিক শ্রেণী না থাকলেও বৃহৎ আকারে এবং আধুনিক বিজ্ঞানের নির্দেশানুযায়ী উৎপাদন চালিয়ে যাওয়া যায়; দেখিয়ে দিয়েছে যে, সার্থক হতে হলে শ্রমজীবীর ওপর আধিপত্য ও তাকে লুণ্ঠিত করাব মাধ্যমরূপে শ্রমের উপায়কে একচেটিয়াধীন করার প্রয়োজন পড়ে না; দেখিয়ে দিয়েছে যে, ঠিকা শ্রম হচ্ছে দাসশ্রম ও ভূমি দাসশ্রমের মতোই শ্রমের এক নিকৃষ্ট ও স্বল্পস্থায়ী রূপমাত্র, উৎসুক হাতে প্রস্তুত মনে প্রফুল্ল চিত্তে চালানো সংঘবদ্ধ শ্রমের সামনে যা অদৃশ্য হতে বাধ্য। ইংলণ্ডে রবার্ট ওয়েন সমবায় পদ্ধতির বীজ বপন করেন; ইউরোপখণ্ডে শ্রমজীবী মানুষদের নিয়ে যে সব পরীক্ষা করা হয়, প্রকৃতপক্ষে তা উদ্ভাবিত নয়, ১৮৪৮ সালে সরবে ঘোষিত তত্ত্বাদির ব্যবহারিক পরিণতি।

সেইসঙ্গে ১৮৪৮ থেকে ১৮৬৪ পর্যন্ত সময়কালের অভিজ্ঞতা থেকে এটাও নিঃসন্দেহে প্রমাণিত হল যে, নীতির দিক থেকে যতই উৎকৃষ্ট ও ব্যবহারের দিক থেকে যতই উপযোগী হোক না কেন, সমবায় শ্রমকে ব্যক্তিগত শ্রমিকদের অনিয়মিত প্রচেষ্টার সংকীর্ণ গণ্ডির মধ্যে আবদ্ধ রাখলে, একচেটিয়া মালিকানার জ্যামিতিক হারের ক্রমবৃদ্ধিকে বাধা দেওয়া বা জনসাধারণকে মুক্ত করা অথবা তাদের দুর্দশার বোঝাটি উল্লেখযোগ্য পরিমাণে লাঘব করাও কখনও সম্ভব হবে না। বোধহয় ঠিক এই কারণেই, মধুভাষী সম্ভ্রান্ত ভদ্রলোকেরা, মধ্য শ্রেণীর মানব হিতৈষী বাক্যবাগিশরা এবং এমন কি উৎসাহী অর্থতাত্ত্বিকেরা পর্যন্ত সকলেই হঠাৎ এই সমবায় শ্রম পদ্ধতির ঘিনঘিনে প্রশংসায় মুখর হয়ে উঠেছেন, যদিও ঠিক এই পদ্ধতিকেই তাঁরা স্বপ্নচারীর ইউটোপিয়া বলে উপহাস অথবা সমাজবাদীর অনাচার বলে নিন্দিত করে অংকুরেই বিনষ্ট করার ব্যর্থ চেষ্টা করেছিলেন। মেহনতী জনসাধারণকে উদ্ধার করতে হলে সমবায় শ্রমকে দেশজোড়া আয়তনে সম্প্রসারিত করতে হবে এবং কাজেই তাকে সারা জাতির সম্পদ দিয়ে পরিপোষণ করতে হবে। কিন্তু ভূমিপতি ও পুঁজিপতিরা তাদের অর্থনৈতিক একচেটিয়া রক্ষা ও চিরস্থায়ী করার জন্য নিজেদের রাজনৈতিক সুবিধা সর্বদাই ব্যবহার করবে। সুতরাং, শ্রমের মুক্তির পথে সাহায্য করা দূরে থাক, সে পথে সর্বপ্রকার বাধা সৃষ্টির কাজই তারা করে যাবে। মনে করে দেখুন, গত অধিবেশনে লর্ড পামারস্টোন আইরিশ প্রজাস্বত্ব বিলের প্রবক্তাদের অপদস্থ করার জন্য কী রকম বিদ্রূপ করেছিলেন। তিনি বলে দিলেন, 'কমন্স-সভা হচ্ছে ভূস্বামীদের সভা।'

অতএব রাজনৈতিক ক্ষমতা জয় করা শ্রমিক শ্রেণীর পক্ষে এক মহান কর্তব্য হয়ে দাঁড়িয়েছে। এটা তারা উপলব্ধি করেছে বলেই মনে হয়, কেননা ইংলণ্ড, জার্মানি, ইতালি এবং ফ্রান্সে একই সঙ্গে নবজাগরণ শুরু হয়েছে এবং সর্বত্র একসঙ্গেই শ্রমিক শ্রেণীর পার্টির রাজনৈতিক পুনর্গঠনের চেষ্টাও চলছে।

সাফল্যের একটা উপাদান শ্রমিক শ্রেণীর আছে -- সংখ্যা; কিন্তু সঙ্ঘের দ্বারা ঐক্যবদ্ধ এবং জ্ঞানের দ্বারা পরিচালিত হতে পারলে তবেই সংখ্যায় পাল্লা ভারী হয়। অতীতের অভিজ্ঞতা থেকে দেখা গিয়েছে, ভ্রাতৃত্বের যে বন্ধন বিভিন্ন দেশের শ্রমিকদের মধ্যে থাকা উচিত ও তাদের মুক্তি সংগ্রামে পরস্পরের জন্য একযোগে দৃঢ়ভাবে দাঁড়াতে অনুপ্রাণিত করা উচিত সেই ভ্রাতৃত্ব বন্ধনের প্রতি অবহেলা তাদের বিচ্ছিন্ন প্রচেষ্টাগুলিকে কী রকম সাধারণ ব্যর্থতায় পর্যবসিত করে ফেলে। এই চিন্তাই ১৮৬৪ সালের ২৮শে সেপ্টেম্বরে সেণ্ট মার্টিন হলে এক সভায় সমবেত বিভিন্ন দেশের শ্রমজীবী মানুষকে তাদের আন্তর্জাতিক সমিতি প্রতিষ্ঠায় উদ্বুদ্ধ করেছিল।

আর একটি প্রত্যয়ও এই সভাকে প্রভাবান্বিত করেছে।

শ্রমিক শ্রেণীর মুক্তির জন্য যদি তাদের ভ্রাতৃত্বসূচক ঐক্য প্রয়োজন হয়, তাহলে অপরাধমূলক মতলব হাসিল করার জন্য অনুসৃত যে পররাষ্ট্র নীতি জাতিগত কুসংস্কার ব্যবহার করছে, দস্যু-যুদ্ধে জনগণের রক্ত ও সম্পদ অপচয় করছে, সেই নীতি বজায় থাকলে এ মহান ব্রতটি কী করে পূর্ণ করা যাবে? আটলাণ্টিক মহাসাগরের অপর পারে দাসত্বকে কায়েম রাখার ও প্রচারিত করার কলঙ্কময় জেহাদে ঝাঁপিয়ে পড়া থেকে পশ্চিম ইউরোপকে বাঁচিয়েছিল শাসক শ্রেণীর বিজ্ঞ মনোভাব নয়, বাঁচিয়েছিল সেই অপরাধসূচক মূর্খামির বিরুদ্ধে ইংরেজ শ্রমিক শ্রেণীরই বীরত্বপূর্ণ প্রতিরোধ। ককেশাসের পার্বত্য দুর্গটি যখন রাশিয়ার শিকারে পরিণত হচ্ছিল এবং বীর পোল্যাণ্ডকে রাশিয়া যখন হত্যা করছিল তখন ইউরোপের উচ্চ শ্রেণীর লোকেরা যে নির্লজ্জ সমর্থন, ভণ্ড সহানুভূতি বা আহাম্মকসুলভ উদাসীনতাই দেখিয়েছিল, যে বর্বর শক্তির মাথা রয়েছে সেণ্ট পিটার্সবুর্গে এবং যার হাত রয়েছে ইউরোপের প্রত্যেকটি মন্ত্রিসভায়, সেই রাশিয়ার যে ব্যাপক ও অপ্রতিহত অনধিকার হস্তক্ষেপ ঘটছে: তা থেকে শ্রমিক শ্রেণী শিখেছে যে, তার কর্তব্য হল আন্তর্জাতিক রাজনীতির রহস্য আয়ত্ত করা; নিজ নিজ সরকারের কূটনৈতিক কার্যকলাপের উপর নজর রাখা; প্রয়োজন হলে তাদের সর্বশক্তি দিয়ে সে কার্যকলাপের প্রতিরোধ করা, তাকে ব্যর্থ করতে অক্ষম হলে অন্তত সকলে একসঙ্গে তার প্রকাশ্য নিন্দা করা এবং নীতি ও ন্যায়ের যে সব সহজ নিয়ম দিয়ে ব্যক্তিমানুষের সম্পর্ক শাসিত হওয়া উচিত, তাদেরই প্রতিষ্ঠা করা জাতিসমূহের মধ্যেকার যোগাযোগের সর্বশ্রেষ্ঠ নিয়ম হিসাবে।

এই রকমের পররাষ্ট্র নীতি প্রতিষ্ঠার সংগ্রাম হল শ্রমিক শ্রেণীর মুক্তির জন্য সাধারণ সংগ্রামের একাংশ।

দুনিয়ার মজুর এক হও!

১৮৬৯ সালের অক্টোবর ২১-২৭ তারিখে মার্কস কর্তৃক লিখিত
ইংরেজীতে স্বতন্ত্র পুস্তিকা হিসাবে লণ্ডনে, ১৮৬৪ সালের নভেম্বরে প্রকাশিত এবং একই সঙ্গে জার্মান ভাষায় *Social-Demokrat* পত্রিকায়, ১৮৬৪ সালের ২১শে ও ৩০শে ডিসেম্বর প্রকাশিত

ইংরেজী পুস্তিকার পাঠ অনুসারে অনূদিত

## কার্ল মার্কস

# শ্রমজীবী মানুষের আন্তর্জাতিক সমিতির সাধারণ নিয়মাবলী*

যেহেতু

শ্রমিক শ্রেণীর মুক্তি শ্রমিক শ্রেণীকেই জয় করে নিতে হবে; শ্রমিক শ্রেণীর মুক্তির জন্য যে সংগ্রাম, তার অর্থ শ্রেণীগত সুবিধা ও একচেটিয়া অধিকারের জন্য সংগ্রাম নয়, সমান অধিকার ও কর্তব্যের জন্য এবং সমস্ত শ্রেণী আধিপত্যের উচ্ছেদের জন্য সংগ্রাম;

শ্রম করে যে মানুষ, শ্রম উপায়ের অর্থাৎ জীবনধারণের বিভিন্ন উৎসের একচেটিয়া মালিকের কাছে সেই মানুষের অর্থনৈতিক অধীনতাই রয়েছে সকল রকম দাসত্বের, সব ধরনের সামাজিক দুর্গতি, মানসিক অধঃপতন ও রাজনৈতিক পরাধীনতার মূলে;

সুতরাং, শ্রমিক শ্রেণীর অর্থনৈতিক মুক্তিই হচ্ছে সেই মহান লক্ষ্য, যা সাধনের উপায় হিসেবে প্রতিটি রাজনৈতিক আন্দোলনকেই তার অধীনস্থ হতে হবে;

সেই মহান লক্ষ্য সাধনের উদ্দেশ্যে আজ পর্যন্ত যত প্রচেষ্টা হয়েছে তা সবই ব্যর্থ হয়েছে, প্রত্যেক দেশের শ্রমিকদের মধ্যকার বহুবিধ শাখার মধ্যে সংহতির অভাবে এবং বিভিন্ন দেশের শ্রমিক শ্রেণীর মধ্যে ভ্রাতৃত্বসূচক ঐক্যবন্ধন না থাকায়;

শ্রমিক শ্রেণীর মুক্তির সমস্যাটি কোনো স্থানীয় বা জাতীয় সমস্যা নয়, এ সমস্যা হচ্ছে একটি সামাজিক সমস্যা, বর্তমান সমাজ ব্যবস্থাধীন সমস্ত দেশকে নিয়ে, আর এ সমস্যার সমাধান নির্ভর করছে সবচেয়ে অগ্রণী দেশগুলির ব্যবহারিক ও তাত্ত্বিক সহযোগের উপর;

ইউরোপের সর্বাধিক শিল্পোন্নত দেশসমূহে শ্রমিক শ্রেণীর বর্তমান পুনরুজ্জীবন যেমন এক নতুন আশার সঞ্চার করছে, তেমনি এক গুরুত্বপূর্ণ সাবধান বাণীও জানিয়ে

* ১৮৭১ সালের সেপ্টেম্বরে শ্রমজীবী মানুষের আন্তর্জাতিক সমিতির লণ্ডন সম্মেলনে এই নিয়মাবলী গৃহীত হয়েছিল। ১৮৬৪ সালে যখন প্রথম আন্তর্জাতিক প্রতিষ্ঠিত হয় সেই সময় মার্কস যে 'সাময়িক নিয়মাবলী' রচনা করেছিলেন এদের ভিত্তি তার উপরেই। — সম্পাঃ

দিচ্ছে যেন পুরানো ভুল আর না করা হয়, এবং আহবান জানাচ্ছে আজ পর্যন্ত বিচ্ছিন্ন আন্দোলনগুলির আশু একত্রীকরণের;

তাই, এই সব কারণের জন্য --

শ্রমজীবী মানুষের আন্তর্জাতিক সমিতি প্রতিষ্ঠিত হল। এই সংস্থা ঘোষণা করছে যে:

যে সমস্ত সংঘ ও ব্যক্তি এই প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত থাকবেন তাঁরা বর্ণ, ধর্মবিশ্বাস ও জাতীয়তা নির্বিশেষে পরস্পরের প্রতি এবং সমস্ত মানুষের প্রতি তাঁদের আচরণের ভিত্তি হিসাবে গ্রহণ করবেন সত্য, ন্যায় ও নৈতিকতা;

**কর্তব্য ব্যতিরেকে অধিকার এবং অধিকার ব্যতিরেকে কর্তব্য** এই সমিতি স্বীকার করে না।

এই মনোভাব নিয়েই নিম্নলিখিত নিয়মাবলী রচনা করা হল:

১। শ্রমিক শ্রেণীর রক্ষা, অগ্রগতি ও পূর্ণমুক্তি — এই এক লক্ষ্য নিয়ে গঠিত বিভিন্ন দেশে যে সমস্ত শ্রমজীবী মানুষের সংঘ আছে, সেগুলির মধ্যে পারস্পরিক যোগাযোগ ও সহযোগিতার একটি কেন্দ্রীয় মাধ্যম সৃষ্টি করার জন্যই এই সমিতি প্রতিষ্ঠিত হল।

২। এই সমিতির নাম হবে 'শ্রমজীবী মানুষের আন্তর্জাতিক সমিতি'।

৩। সমিতির শাখাগুলির প্রতিনিধিদের নিয়ে প্রতি বৎসর শ্রমজীবী মানুষের একটি সাধারণ কংগ্রেসের অধিবেশন হবে। কংগ্রেস শ্রমিক শ্রেণীর সাধারণ আশা-আকাঙ্ক্ষা ঘোষণা করবে, আন্তর্জাতিক সমিতির কাজকে সফলভাবে চালাবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবে এবং সংস্থার সাধারণ পরিষদ নিয়োগ করবে।

৪। প্রত্যেক কংগ্রেস পরবর্তী কংগ্রেসের সময় ও স্থান নির্ধারণ করবে। নির্ধারিত সময়ে ও স্থানে প্রতিনিধিরা সমবেত হবেন এবং এর জন্য তাদের কোনো বিশেষ আমন্ত্রণ জানান হবে না। প্রয়োজন হলে, সাধারণ পরিষদ অধিবেশনের স্থান পরিবর্তন করতে পারে, কিন্তু অধিবেশনের সময় স্থগিত রাখার ক্ষমতা এই পরিষদের নেই। প্রতি বৎসর কংগ্রেস সাধারণ পরিষদের কর্মকেন্দ্র স্থির করে দেবে ও সভ্যদের নির্বাচিত করবে। এইভাবে নির্বাচিত সাধারণ পরিষদের ক্ষমতা থাকবে নিজেদের সদস্য সংখ্যা বৃদ্ধি করার।

সাধারণ কংগ্রেসের বাৎসরিক সভায় সাধারণ পরিষদের বৎসরের কাজকর্মের একটি প্রকাশ্য হিসাব উপস্থিত করা হবে। জরুরি অবস্থায় সাধারণ পরিষদ নিয়মিত বাৎসরিক অধিবেশনের আগেও সাধারণ কংগ্রেস আহবান করতে পারবে।

৫। আন্তর্জাতিক সমিতিতে যে সব দেশের প্রতিনিধিত্ব আছে তাদেরই শ্রমিক সদস্য নিয়ে সাধারণ পরিষদ গঠিত হবে। কাজকর্ম চালাবার জন্য সাধারণ পরিষদ তার

সদস্যদের মধ্য থেকে প্রয়োজনীয় কর্মকর্তা নির্বাচিত করবে: যেমন, একজন কোষাধ্যক্ষ, একজন সাধারণ সম্পাদক, বিভিন্ন দেশের জন্য এক একজন করেস্পণ্ডিং সম্পাদক ইত্যাদি।

৬। যাতে একদেশের শ্রমজীবী মানুষ অন্য প্রত্যেকটি দেশের স্বশ্রেণীর আন্দোলনের খবরাখবর সদা সর্বদাই পেতে পারে; যাতে একই সঙ্গে একই সাধারণ পরিচালনায় ইউরোপের বিভিন্ন দেশের সামাজিক পরিস্থিতি সম্পর্কে অনুসন্ধান চলতে পারে; একটি সঙ্ঘের মধ্যে সাধারণ স্বার্থের যে প্রশ্নগুলি উত্থাপিত হয়েছে সেগুলি যাতে সমস্ত সঙ্ঘ দ্বারাই আলোচিত হতে পারে; এবং যখন কোনো আশু কার্যকরী ব্যবস্থা গ্রহণের প্রয়োজন দেখা দেয় — উদাহরণস্বরূপ, আন্তর্জাতিক বিরোধের ক্ষেত্রে তখন যাতে সংযুক্ত সঙ্ঘগুলির কার্যক্রম একযোগে একইরকম হতে পারে, তার জন্য সমিতির বিভিন্ন জাতীয় ও স্থানীয় শাখাগুলির পক্ষে সাধারণ পরিষদ একটি আন্তর্জাতিক এজেন্সি হিসেবে কাজ করবে। যখনই প্রয়োজন হবে তখনই বিভিন্ন জাতীয় ও স্থানীয় সঙ্ঘগুলির সামনে প্রস্তাব উপস্থিত করার উদ্যোগ সাধারণ পরিষদ গ্রহণ করবে। যোগাযোগের সুবিধার জন্য সাধারণ পরিষদ কিছুকাল পর পর বিবরণী প্রকাশ করবে।

৭। যে হেতু ঐক্য ও সংহতির শক্তি ছাড়া কোনো দেশের শ্রমজীবী মানুষের আন্দোলনে সফলতা আনা সম্ভব না, এবং যেহেতু অন্যদিকে, শ্রমজীবী মানুষের সঙ্ঘের অল্প কয়েকটি জাতীয় কেন্দ্রকে নিয়ে, নাকি অনেকগুলি ছোট ছোট বিচ্ছিন্ন স্থানীয় সঙ্ঘ নিয়ে কাজ করতে হচ্ছে তার উপরই আন্তর্জাতিক সাধারণ পরিষদের উপযোগিতা নির্ভর করছে, সেইজন্য আন্তর্জাতিক সমিতির সদস্যদের যথাসাধ্য চেষ্টা করতে হবে যাতে নিজ নিজ দেশের শ্রমজীবী মানুষের বিচ্ছিন্ন সঙ্ঘগুলিকে যুক্ত করে এক একটি জাতীয় সংগঠনে পরিণত করতে পারা যায়, যার প্রতিনিধিত্ব করবে এক একটি কেন্দ্রীয় জাতীয় সংস্থা। এ কথা স্বতঃসিদ্ধ যে, এই নিয়মের প্রয়োগ নির্ভর করবে প্রত্যেক দেশের বিশেষ বিশেষ আইনের উপর, এবং আইনগত প্রতিবন্ধকতার কথা বাদ দিলে কোনো স্বাধীন স্থানীয় সঙ্ঘের পক্ষে সরাসরি সাধারণ পরিষদের সঙ্গে পত্রালাপ করারও কোনো বাধা থাকবে না।

৭। ক॥ মালিক শ্রেণীর যৌথ ক্ষমতার বিরুদ্ধে সংগ্রামে প্রলেতারিয়েত শ্রেণী হিসাবে সক্রিয় হতে পারে শুধুমাত্র তখনই, যখন তারা নিজেদের এমন একটি স্বতন্ত্র রাজনৈতিক পার্টিতে গঠিত করে, যে পার্টি মালিক শ্রেণী দ্বারা গঠিত সমস্ত পুরনো পার্টির বিরোধী।

সামাজিক বিপ্লব ও তার শেষ লক্ষ্য — শ্রেণীর বিলোপ সাধনকে জয়যুক্ত করতে হলে একটি রাজনৈতিক পার্টিতে প্রলেতারিয়েতের এই সংগঠন অপরিহার্য।

অর্থনৈতিক সংগ্রামের মধ্য দিয়ে শ্রমিক শ্রেণীর শক্তিগুলির যে জোট ইতিমধ্যেই অর্জিত হয়েছে, তাকে এই শ্রেণী তাদের শোষণকারীদের রাজনৈতিক ক্ষমতার বিরুদ্ধে সংগ্রামেও হাতল হিসাবে অবশ্য ব্যবহার করবে।

ভূমি ও পুঁজির মালিকেরা যেহেতু তাদের অর্থনৈতিক একচেটিয়া রক্ষা ও চিরস্থায়ী করার জন্য ও শ্রমকে দাস করে রাখার জন্য নিজেদের রাজনৈতিক সুযোগ-সুবিধাগুলিকে সর্বদাই কাজে লাগায়, সেইহেতু রাজনৈতিক ক্ষমতা জয় করে নেওয়ার কাজটি প্রলেতারিয়েতের একটি বিরাট কর্তব্য হয়ে দাঁড়ায়।*

৮। সাধারণ পরিষদের সঙ্গে পত্রালাপের জন্য সমিতির প্রত্যেক শাখার নিজ নিজ করেস্পণ্ডিং সম্পাদক নিয়োগ করার অধিকার থাকবে।

৯। যারাই শ্রমজীবী মানুষের আন্তর্জাতিক সমিতির নীতিসমূহ স্বীকার ও সমর্থন করে তাদের প্রত্যেকেই এর সদস্য হবার যোগ্য। প্রত্যেক শাখা সেই শাখা কর্তৃক গৃহীত সদস্যদের সততার জন্য দায়ী থাকবে।

১০। আন্তর্জাতিক সমিতির কোনো সদস্য একদেশ থেকে আর একদেশে তাঁর বাসস্থান পরিবর্তন করলে, তিনি সংস্থাভুক্ত শ্রমজীবী মানুষদের ভ্রাতৃত্বসুলভ সাহায্য পাবেন।

১১। শ্রমজীবী মানুষের যে সঙ্ঘগুলি আন্তর্জাতিক সমিতিতে যোগ দিচ্ছে সেগুলি ভ্রাতৃসূচক সহযোগিতার চিরস্থায়ী বন্ধনে ঐক্যবদ্ধ হলেও, তাদের বর্তমান সংগঠনকে অক্ষুণ্ণ রাখবে।

১২। প্রত্যেক কংগ্রেসে এই নিয়মাবলী সংশোধন করা যেতে পারে, তবে সেরূপ সংশোধনের পক্ষে উপস্থিত প্রতিনিধিদের তিনভাগের দুভাগের সমর্থন থাকা চাই।

১৩। বর্তমান নিয়মাবলীতে সন্নিবিষ্ট হয়নি এরূপ প্রত্যেকটি বিষয়ের জন্য বিশেষ বিধান করা যাবে, সেগুলি হবে প্রত্যেক কংগ্রেসের সংশোধন সাপেক্ষ।

এই নিয়মাবলীর মূলপাঠ
মার্কস কর্তৃক ১৮৬৪ সালে
২১শে থেকে ২৭শে অক্টোবর
তারিখের মধ্যে রচিত হয়
শেষ পাঠটি একটি স্বতন্ত্র
পুস্তিকা রূপে ১৮৭১-এ
লণ্ডনে প্রকাশিত

ইংরেজী ভাষায় লিখিত
১৮৭১-এর পুস্তিকা অনুযায়ী অনূদিত
৭। ক॥ ধারাটি
ফরাসী ভাষা থেকে অনূদিত
ইংরেজী ভাষ্যের ভাষান্তর

---

* ৭। ক॥ ধারাটি হচ্ছে ১৮৭১-এর লণ্ডন সম্মেলনের প্রস্তাবের সংক্ষিপ্ত বক্তব্য। প্রথম আন্তর্জাতিকের হেগ কংগ্রেসে (সেপ্টেম্বর, ১৮৭২-এর) গৃহীত সংশোধন দ্বারা এই ধারাটি সাধারণ নিয়মাবলীর অন্তর্ভুক্ত হয়েছিল। — সম্পাঃ

## কার্ল মার্কস

# প্রুধোঁ প্রসঙ্গে

(জে. বি. শ্‌ভাইৎসার-এর নিকট লিখিত পত্র)

লণ্ডন, ২৪শে জানুয়ারি, ১৮৬৫

প্রিয় মহাশয়!

গতকাল আমি একটি চিঠি পেয়েছি, তাতে **প্রুধোঁ** সম্বন্ধে আমার কাছ থেকে একটি বিস্তারিত অভিমত আপনি চেয়েছেন। আপনার ইচ্ছা পূরণের অন্তরায় হয়েছে আমার সময়াভাব। উপরন্তু তাঁর **কোনো** রচনাও আমার কাছে নেই। যাই হোক, আপনাকে আমার সম্প্রীতি জানাবার জন্য তাড়াতাড়ি একটা সংক্ষিপ্ত খসড়া খাড়া করেছি। আপনি তারপর এর সম্পূরণ, সংযোজন, বিয়োজন এক কথায় এটিকে নিয়ে যা ইচ্ছা করতে পারেন।

প্রুধোঁর আদি প্রয়াসের কথা এখন আর আমার মনে পড়ে না। **'সর্বজনীন ভাষা'** সম্বন্ধে তাঁর স্কুল জীবনের একটি লেখা থেকে বোঝা যায় যে, যে সব সমস্যা সম্বন্ধে তাঁর সামান্যতম জ্ঞানেরও অভাব ছিল তাতে হাত দিতে তিনি কত কম ইতস্তত করেছিলেন।

তাঁর প্রথম গ্রন্থ 'সম্পত্তি কী?' সর্বতোভাবে তাঁর শ্রেষ্ঠ কীর্তি। বিষয়বস্তুর নতুনত্বের জন্য না হলেও, অন্তত যে নতুন এবং উদ্ধত ভঙ্গিতে পুরনো বক্তব্য বলা হয়েছে তার জন্য বইখানা যুগান্তকারী। যেসব ফরাসী সমাজতন্ত্রী এবং কমিউনিস্টদের রচনা তিনি জানতেন সেখানে অবশ্য 'সম্পত্তি' শুধু নানাভাবে সমালোচিতই হয়নি, ইউটোপীয় কায়দায় **'নির্মূলও'** হয়েছে। এই বইতে সাঁ-সিমোঁ ও ফুরিয়েরের সঙ্গে প্রুধোঁর সম্পর্ক প্রায় হেগেলের সঙ্গে ফয়েরবাখ্-এর সম্পর্কেরই মতো। হেগেল-এর সঙ্গে তুলনায় ফয়েরবাখ আত্যন্তিকভাবেই অকিঞ্চিৎকর। তাসত্ত্বেও তিনি ছিলেন হেগেল-এর

**পরবর্তী কালের** পক্ষে যুগান্তকারী, কারণ তিনি এমন কতকগুলি বিষয়ের উপর জোর দিয়েছিলেন যেগুলি খ্রীষ্টীয় চেতনার কাছে অপ্রীতিকর অথচ সমালোচনার অগ্রগতির পক্ষে গুরুত্বপূর্ণ, এবং যাদের হেগেল রহস্যময় অর্ধ-অস্পষ্টতার মধ্যে রেখে দিয়েছিলেন।

প্রুধোঁর এই গ্রন্থখানিতে, বলা যেতে পারে, একটি বলিষ্ঠ পেশীবহুল বাচনভঙ্গি তখনও বজায় ছিল। আর আমার মতে এই বাচনভঙ্গিই এর মুখ্য গুণ। যে কেউ দেখতে পাবেন যে, শুধু পুরনো কথাব পুনরাবৃত্তি করার সময়েও প্রুধোঁ যেন নিজস্ব আবিষ্কার উপস্থিত করছেন: তিনি যা বলছেন তা তাঁর কাছে নূতন, এবং নূতনের মর্যাদা পাচ্ছে। উত্তেজক ঔদ্ধত্য, অর্থশাস্ত্রের 'পবিত্রেষু পবিত্রতমের' উপর হস্তক্ষেপ, অপূর্ব আপাতবিরোধী বক্তব্যে বুর্জোয়া মামুলীবুদ্ধিকে ঠাট্টা, সুতীব্র সমালোচনা, তিক্ত বিদ্রূপ, প্রচলিত সমস্ত জঘন্যতার সম্বন্ধে এখানে ওখানে গভীর আন্তরিক রোষ প্রকাশ, বৈপ্লবিক একাগ্রতা --এইসব কিছুর জন্য 'সম্পত্তি কী?' গ্রন্থখানি এক বৈদ্যুতিক প্রতিক্রিয়া সৃষ্টি করে এবং প্রথম আত্মপ্রকাশের সঙ্গে সঙ্গে তা বিরাট প্রভাব বিস্তার করেছিল। অর্থশাস্ত্রের সঠিক বিজ্ঞানসম্মত ইতিহাসে এই গ্রন্থ প্রায় উল্লেখযোগ্যই নয়। কিন্তু এই ধরনের হুজুগে গ্রন্থ যেমন ললিত সাহিত্যের ক্ষেত্রে তেমনি বিজ্ঞানের ক্ষেত্রেও একটা ভূমিকা নেয়। ম্যালথাসের 'জনসংখ্যা প্রসঙ্গে' বইখানির কথাই ধরুন। প্রথম সংস্করণে বইখানি একটি **'হুজুগে পুস্তিকা'** এবং তদুপরি, আদ্যোপান্ত **অন্যের লেখা চুরি ছাড়া** আর কিছু নয়। কিন্তু, তবু, **মানবজাতির মানহানিকর** এই বস্তুটির দ্বারা কী উত্তেজনার না সৃষ্টি হয়েছিল!

আমার হাতের কাছে প্রুধোঁর কোনো গ্রন্থ থাকলে আমি তাঁর অনুসৃত **প্রথম পদ্ধতির** ব্যাখ্যার জন্য সহজেই কয়েকটি দৃষ্টান্ত দিতে পারতাম। যে অংশগুলি তিনি নিজেই সর্বাধিক গুরুত্বসম্পন্ন বলে বিবেচনা করতেন সেখানে অ্যাণ্টিনমির (দ্বন্দ্ব-পরম্পরার) আলোচনায় ক্যাণ্ট যে পদ্ধতি অবলম্বন করেছেন তিনি তারই অনুসরণ করেছেন। তিনি অনুবাদের মাধ্যমে একমাত্র যে জার্মান দার্শনিকের সঙ্গে পরিচিত হয়েছিলেন তিনি ক্যাণ্ট। আর তাঁর মনে এই ধারণাই প্রবল হয় যে, ক্যাণ্টের পক্ষেও যেমন তাঁর পক্ষেও তেমনি অ্যাণ্টিনমির মীমাংসার ব্যাপারটি মানুষের বোধের **'বহির্ভূত,'** অর্থাৎ ব্যাপারটি এমন একটি কিছু যার সম্বন্ধে তাঁর নিজের ধারণাটাই তমসাচ্ছন্ন।

কিন্তু তাঁর যত কিছু মেকি স্বর্গজয় সত্ত্বেও 'সম্পত্তি কী?' বইখানির মধ্যেও এই স্ববিরোধ চোখে পড়বে যে, প্রুধোঁ একদিকে ছোট জমির মালিক কৃষকের (পরে পেটি বুর্জোয়ার) চোখ দিয়ে ও তার মতবাদ থেকে সমাজের সমালোচনা করছেন, অথচ অন্যদিকে প্রয়োগ করেছেন সমাজতন্ত্রীদের কাছ থেকে পাওয়া মাপকাঠি।

ধরুন বারো ঘণ্টা শ্রমের ফলে একদিনে বারো পাউন্ড সুতা তৈরি হতে পারে, কম মাত্রার উৎপাদন-শক্তিতে হয়ত হবে মাত্র দু-পাউন্ড। যদি তাই বারো ঘণ্টার গড়পড়তা শ্রম ছয় শিলিং মূল্যে পরিণতি লাভ করে তাহলে একক্ষেত্রে বারো পাউন্ড সুতোর দাম হবে ছয় শিলিং, অন্যক্ষেত্রে দু-পাউন্ডের দামও হবে ছয় শিলিং। তাই এককক্ষেত্রে এক পাউন্ড সুতোর দাম হবে ছয় পেনি, অন্যক্ষেত্রে — তিন শিলিং। দামের এই পার্থক্য ঘটছে যে শ্রম নিয়োগ করা হয়েছে তার উৎপাদন-শক্তির তারতম্যের দরুন। বেশী উৎপাদন-শক্তির ক্ষেত্রে যেখানে এক ঘণ্টার শ্রম এক পাউন্ড সুতোয় রূপায়িত হবে সেখানে কম উৎপাদন-শক্তির বেলায় ছয় ঘণ্টার শ্রমের পরিণতি হবে সেই এক পাউন্ড সুতো। এককক্ষেত্রে মজুরি অপেক্ষাকৃত বেশী ও মুনাফার হার কম হলেও এক পাউন্ড সুতোর দাম হবে মোটে ছয় পেনি, অন্যক্ষেত্রটিতে মজুরি কম ও মুনাফার হার বেশি হলেও তার দাম হবে তিন শিলিং। এ রকমটা হবে তার কারণ এক পাউন্ড সুতোর দাম তার মধ্যে **মোট যে পরিমাণ শ্রম নিয়োগ করা হয়েছে** তার দ্বারা নিয়ন্ত্রিত হয়, এ **মোট পরিমাণ শ্রমটা** কী **অনুপাতে পারিশ্রমিকপ্রাপ্ত ও পারিশ্রমিকহীন শ্রমে বিভক্ত** তার দ্বারা নয়। তাই চড়া দামের শ্রমেও সস্তা এবং সস্তা দামের শ্রমেও চড়া দামের পণ্য উৎপন্ন করা যায় এই যে কথাটা আগে বলেছি তার আপাতবিরোধী চেহারাটা আর থাকে না। এই সাধারণ নিয়মটিরই তা অভিব্যক্তি যে পণ্যের মূল্য নিয়ন্ত্রিত হয় তার মধ্যে নিহিত শ্রম দিয়ে এবং বিধৃত শ্রমের পরিমাণ নির্ভর করে নিযুক্ত শ্রমের উৎপাদন-শক্তির ওপর আর তাই তা শ্রমোৎপাদিকা শক্তির প্রতিটি বদলের সঙ্গে সঙ্গে বদলায়।

## ১৩। মজুরি-বৃদ্ধির জন্য বা মজুরি-হ্রাস প্রতিরোধের জন্য প্রচেষ্টার প্রধান প্রধান দৃষ্টান্ত

মজুরি-বৃদ্ধির প্রচেষ্টা অথবা মজুরি-হ্রাসের প্রতিরোধ যে যে ক্ষেত্রে ঘটে তার প্রধান প্রধান দৃষ্টান্ত এবার গুরুত্ব সহকারে বিবেচনা করা যাক।

১। আমরা দেখেছি যে **শ্রম করবার শক্তির মূল্য** বা আরো চলতি ভাষায় **শ্রমের মূল্য** তার উৎপাদনের জন্য যে সব আবশ্যিক দ্রব্যাদি লাগে তাদের মূল্য বা তাদের উৎপাদনোপযোগী শ্রম-পরিমাণ দ্বারাই নির্ধারিত হয়। তাহলে কোনো একটি বিশেষ দেশে একজন মজুরের প্রতিদিন গড়ে যে সব আবশ্যিক দ্রব্যাদি লাগে তার মূল্য যদি তিন শিলিং-এ প্রকাশিত ছয় ঘণ্টা শ্রমের সমান হয় তাহলে মজুরকে প্রতিদিনকার জীবনধারণের সমগ্র পরিমাণ জিনিস তৈরী করতে হলে রোজ খাটতে হবে ছ-ঘণ্টা। পুরো খাটুনির রোজ যদি হয় বারো ঘণ্টা তাহলে পুঁজিপতি তাকে তিন শিলিং দিলেই তার শ্রমের মূল্য দেওয়া হবে। শ্রম-দিবসের অর্ধেক হবে পারিশ্রমিকহীন শ্রম আর মুনাফার

হার দাঁড়াবে শতকরা ১০০ ভাগ। এখন ধরা যাক উৎপাদিকা শক্তি হ্রাসের ফলে একই **পরিমাণ** কৃষিজাত সামগ্রী তৈরী করতে বেশি শ্রমের দরকার পড়েছে, যার ফলে গড়পড়তা আবশ্যিক দ্রব্যাদির দাম তিন শিলিং থেকে চার শিলিং-এ উঠেছে। সেক্ষেত্রে শ্রমের **মূল্য** তিনভাগের একভাগ বা শতকরা ৩৩⅓ ভাগ বাড়বে। তার পুরানো জীবনযাত্রার মান অনুযায়ী মজুরের প্রতিদিনকার জীবনধারণের সমপরিমাণ জিনিসের উৎপাদনে লাগবে শ্রম-দিবসের আট ঘণ্টা। উদ্বৃত্ত শ্রম তাই ছয় থেকে চার ঘণ্টায় নামবে আর মুনাফার হার নামবে শতকরা ১০০ থেকে ৫০-এ। আর মজুরি-বৃদ্ধির দাবি তুলে মজুর **তার শ্রমের বর্ধিত মূল্যই** শুধু দাবি করবে, যেমন যে কোনও পণ্য বিক্রেতা তার পণ্য তৈরীর খরচা বেড়ে গেলে সেই বর্ধিত মূল্যটা পাবার চেষ্টা করে। আবশ্যিক দ্রব্যাদির বর্ধিত মূল্যে পোষাবার মতো মজুরি যদি না বাড়ে অথবা যথেষ্ট না বাড়ে তাহলে শ্রমের **দাম নেমে** যাবে **শ্রমের মূল্যের** নিচে আর অবনতি ঘটবে মজুরের জীবনযাত্রার মানে।

উল্টো দিকেও কিন্তু পরিবর্তন সম্ভব। শ্রমের বর্ধিত উৎপাদিকা শক্তির ফলে একই পরিমাণ গড়পড়তা আবশ্যিক দ্রব্যাদি তিন শিলিং থেকে দু-শিলিং-এ নেমে আসতে পারে অথবা ছ-ঘণ্টার বদলে খাটুনির রোজের মাত্র চার ঘণ্টা লাগতে পারে আবশ্যিক দ্রব্যাদির তুল্যমূল্য পুনরুৎপাদনে। মজুরটি আগে তিন শিলিং দিয়ে যে পরিমাণ আবশ্যিক দ্রব্যাদি কিনত এখন দু-শিলিং-এই তাই কিনতে পারবে। বাস্তবিকই **শ্রমের মূল্য** যাবে কমে, কিন্তু সেই হ্রাসপ্রাপ্ত মূল্যে আগে যা পাওয়া যেত তার সমপরিমাণ পণ্যই মিলবে। মুনাফা তখন তিন থেকে চার শিলিং-এ উঠবে আর মুনাফার হার চড়বে শতকরা ১০০ ভাগ থেকে ২০০-তে। যদিও মজুরের অনপেক্ষ জীবনযাত্রার মান একই থাকবে তবু পুঁজিপতির তুলনায় তার **আপেক্ষিক** মজুরি ও সেই সঙ্গে তার **আপেক্ষিক সামাজিক স্থান** নেমে যাবে। মজুর যদি এই আপেক্ষিক মজুরি-হ্রাসে বাধা দেয় তাহলে সে শুধু তারই নিজের বর্ধিত উৎপাদিকা শক্তির একটা অংশ পাবার এবং সামাজিক ক্রমবিন্যাসে তার সাবেকী আপেক্ষিক স্থান বজায় রাখবারই চেষ্টা করবে। এইভাবে 'শস্য আইন' বাতিল হওয়ার পর শস্য আইন-বিরোধী আন্দোলনের সময়ে সগাম্ভীর্যে যে সব প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল ঘোরতরভাবে তা লঙ্ঘন করে ইংরেজ কারখানা মালিকেরা সাধারণভাবে শতকরা দশ ভাগ মজুরি কমিয়ে দেয়। গোড়ার দিকে মজুরদের প্রতিরোধ ব্যর্থ হয়েছিল, কিন্তু যে শতকরা দশ ভাগ খোয়া গিয়েছিল পরে তা আবার ফিরে পাওয়া যায়. কী অবস্থাচক্রের ফলে তা আপাতত আলোচনা করছি না।

২। আবশ্যিক দ্রব্যাদির **মূল্য** ও তার ফলে **শ্রমের মূল্য** একই থাকতে পারে, কিন্তু আগেই **মুদ্রার মূল্যের** যে **অদলবদল** ঘটেছে তার ফলে ঐ সব সামগ্রীর **মুদ্রা-দামে** পরিবর্তন ঘটতে পারে।

আরো বেশি স্বর্ণগর্ভা খনি আবিষ্কারাদির ফলে ধরুন দু'আউন্স সোনা তৈরী

করতে যা শ্রম পড়ছে তা আগে এক আউন্সে যা পড়ত তার চেয়ে বেশি নয়। সোনার **মূল্য** তাহলে অর্ধেক অথবা শতকরা পঞ্চাশ ভাগ কমে যাবে। অন্য সমস্ত পণ্যের **মূল্য** তখন যেমন তাদের আগেকার **মুদ্রা-দামের** দ্বিগুণ সংখ্যায় প্রকাশ পাবে, **শ্রমের মূল্যের** বেলায় ঠিক তাই হবে। বারো ঘণ্টার শ্রম আগে যেখানে ছ-শিলিং-এ প্রকাশ পেত এখন সেখানে লাগবে বারো শিলিং। মজুরের মজুরি যদি ছ-শিলিং-এ না উঠে তিন শিলিংই থেকে যায় তাহলে **তার শ্রমের মুদ্রা-দাম তার শ্রম-মূল্যের** মাত্র **অর্ধেকেরই** সমান হয়ে দাঁড়াবে আর তার জীবনযাত্রার মান খুব কমে যাবে। কম-বেশি মাত্রায় এই ব্যাপারই ঘটবে যদি তার মজুরি বাড়ে, কিন্তু সোনার মূল্যে যতটা কমেছে সেই অনুপাতে না বাড়ে। সেক্ষেত্রে শ্রমের উৎপাদন-শক্তি বা যোগান ও চাহিদা, অথবা মূল্য - এর কোনটির বেলাতেই কোনো অদলবদল হচ্ছে না। ঐ সব মূল্যের আর্থিক **নামটুকু** ছাড়া আর কিছুরই পরিবর্তন ঘটা সম্ভব নয়। এক্ষেত্রে মজুরের আনুপাতিক মজুরি-বৃদ্ধির জন্য পীড়াপীড়ি করা উচিত নয় -- এই কথা বলাও যা, জিনিসের বদলে নাম নিয়েই সন্তুষ্ট থাকা তার উচিত এই কথা বলাও তা। সমগ্র অতীত ইতিহাস প্রমাণ করে যে, যখনই ঐ রকম মুদ্রার মূল্য-হ্রাস ঘটে তখনই পুঁজিপতিরা মজুরদের ঠকিয়ে নেবার এই সুযোগ গ্রহণ করবার জন্য তৈরী থাকে। অর্থনীতিবিদদের একটি মস্ত স্কুল জোর গলায় বলেন যে, নতুন নতুন স্বর্ণাঞ্চল আবিষ্কার, রুপার খনিগুলিতে উন্নততর পদ্ধতি এবং সস্তা দরে পারা সরবরাহের ফলে দামী ধাতুগুলির মূল্য আবার কমে গিয়েছে। ইউরোপীয় ভূখণ্ডে যে সাধারণ ও যুগপৎ মজুরি-বৃদ্ধির চেষ্টা চলছে তার কারণ এইটে।

৩। এখন পর্যন্ত আমরা ধরে নিয়েছি যে, **শ্রম-দিবসের** একটা নির্দিষ্ট সীমা আছে। শ্রম-দিবসের কিন্তু এমনিতে কোনো চিরন্তন সীমা নেই। পুঁজির নিরবচ্ছিন্ন ঝোঁক হল তাকে শারীরিক ভাবে যতদূর সম্ভব টেনে বাড়ানো, কারণ ততটা পরিমাণেই উদ্বৃত্ত শ্রম ও তার ফলে উদ্বৃত্ত মুনাফা বেড়ে উঠবে। পুঁজি শ্রম-দিবসকে যত দীর্ঘ করতে পারবে অপরের শ্রম সে তত বেশি আত্মসাৎ করবে। সতেরো শতকে ও এমন কি আঠারো শতকের প্রথম দুই-তৃতীয়াংশ কালে দশ ঘণ্টা শ্রম-দিবসই ছিল সারা ইংলণ্ডের স্বাভাবিক শ্রম-দিবস। আসলে যে যুদ্ধ ছিল বৃটিশ মেহনতীজনদের বিরুদ্ধে বৃটিশ ব্যারনদেরই যুদ্ধ সেই জ্যাকোবিনবিরোধী যুদ্ধের* সময় পুঁজির উদ্দাম মরশুম গেছে, পুঁজি সেই সময়ে শ্রম-দিবসকে দশ ঘণ্টা থেকে বারো, চৌদ্দ, আঠারো ঘণ্টা পর্যন্ত টেনে নিয়ে গেছে। ম্যালথাসকে আপনারা নিশ্চয়ই অতিরিক্ত ভাবপ্রবণ বলে কখনোই সন্দেহ করবেন না,

---

* আঠারো শতকের শেষে ফরাসী বুর্জোয়া বিপ্লবের পর্বে ইংলণ্ড ১৭৯৩ সাল থেকে ১৮১৫ সাল পর্যন্ত ফ্রান্সের বিরুদ্ধে যে যুদ্ধবিগ্রহ চালায় তার কথা বলা হচ্ছে। এই যুদ্ধের কালে ইংরাজ সরকার দেশে মেহনতীদের বিরুদ্ধে কঠোর সন্ত্রাসের আমল চালু করে। বিশেষ করে এই পর্বে সমস্ত গণ-আন্দোলন দমিত ও শ্রমিক ইউনিয়ন নিষিদ্ধ হয়। — সম্পাঃ

তিনি পর্যন্ত ১৮১৫ সাল নাগাদ প্রকাশিত একটি পুস্তিকায় ঘোষণা করেন যে, ব্যাপারটা এই রকম চললে জাতির জীবনমূলেই কুঠারাঘাত করা হবে। নব-আবিষ্কৃত যন্ত্র সাধারণভাবে চালু হওয়ার বছর কয়েক আগে, ১৭৬৫ সাল নাগাদ ইংলন্ডে 'ব্যবসা সম্পর্কে একটি প্রবন্ধ' নামে এক পুস্তিকা বেরোয়। শ্রমিক শ্রেণীর প্রকাশ্য শত্রু এই বেনামী প্রবন্ধকার খাটুনির ঘণ্টার সীমা দীর্ঘতর করার প্রয়োজন সম্পর্কে গলাবাজি করেন। এই অভিসন্ধি সিদ্ধির অন্যান্য উপায়ের মধ্যে তিনি **শ্রম-আগারের** প্রস্তাব করেছেন, যেগুলি তাঁর মতে হওয়া উচিত 'বিভীষিকা-আগার'। আর এই 'বিভীষিকা-আগারের' জন্য তিনি কতটা দীর্ঘ রোজ প্রস্তাব করেছেন? **বারো ঘণ্টা** — ঠিক সেই ক-ঘণ্টাই ১৮৩২ সালে যাকে পুঁজিপতি, অর্থনীতিবিদ ও মন্ত্রীরা শুধু চলতিই নয়, বারো বছরের নীচের শিশুদের জন্য প্রয়োজনীয় শ্রম-সময় বলেই ঘোষণা করেন।

মজুর তার শ্রম করবার শক্তি বিক্রয় করতে গিয়ে - বর্তমান ব্যবস্থায় তাকে তা করতেই হবে — পুঁজিপতির হাতে ঐ শক্তি ব্যবহারের ভার তুলে দেয়, কিন্তু তা দেয় একটা যুক্তি সঙ্গত সীমার মধ্যে। শ্রম করবার শক্তির স্বাভাবিক ক্ষয়ক্ষতির কথা বাদ দিলে বলা যায়, সে তার শ্রম করবার শক্তি বেচে তা বজায় রাখার জন্যই, তাকে নষ্ট করার জন্য নয়। শ্রম করবার শক্তিকে তার দৈনিক বা সাপ্তাহিক মূল্যে বিক্রয় করার সময়ে এ কথা ধরে নেওয়া হয় যে, একদিনেই বা এক সপ্তাহেই ঐ শ্রম করবার শক্তিকে দু'দিন অথবা দু'সপ্তাহের অপচয় বা ক্ষয়ক্ষতি সইতে হবে না। ১,০০০ পাউন্ড দামের একটি যন্ত্রের কথা ধরুন। যদি দশ বছরে সেটি পুরো ব্যবহৃত হয়ে যায়, তাহলে যে-সব পণ্য উৎপাদনে এটি সাহায্য করে তাদের মূল্যের সঙ্গে যন্ত্রটি বছরে ১০০ পাউন্ড যোগ দেবে। পাঁচ বছরে পুরো ব্যবহৃত হলে সেটি বছরে ২০০ পাউন্ড যোগ দেবে অথবা তার বাৎসরিক ক্ষয়ক্ষতির মূল্য হল যে সময়ে সেটি পুরো ব্যবহৃত হয়ে যায় তার বিপরীত অনুপাতে। কিন্তু যন্ত্রের সঙ্গে মজুরের তফাৎ এইখানেই। যন্ত্রপাতি ঠিক যে-হারে ব্যবহৃত হয় ঠিক সেই অনুপাতে সেটি ক্ষয়প্রাপ্ত হয় না। উল্টোদিকে মানুষ যত বাড়তি কাজ করে তার সংখ্যাগত যোগফল থেকে যতটা দেখা যায়, তার থেকে বেশি অনুপাতে সে ক্ষয় পায়।

খাটুনির ঘণ্টাকে তার আগের যুক্তিযুক্ত আয়তনের মধ্যে নামিয়ে আনার চেষ্টা করে, অথবা যেখানে স্বাভাবিক খাটুনির ঘণ্টা আইন বেঁধে নির্দিষ্টকরণ শ্রমিকরা বলবৎ করতে পারছে না সেখানে মজুরি-বৃদ্ধি মারফৎ — শুধু যে বাড়তি সময় খাটতে হচ্ছে সেই অনুপাতে নয়, তার থেকে বেশি অনুপাতে মজুরি-বৃদ্ধি মারফৎ অতিখাটুনি ঠেকানোর চেষ্টা করে মজুরেরা নিজেদের ও নিজ বংশধরদের প্রতি কর্তব্য পালন করছে মাত্র। তারা শুধু পুঁজির অত্যাচারী জবরদখলের ওপর সীমারোপ করছে মাত্র। সময়ের পরিসরেই ঘটে মানুষের বিকাশ। যে লোকের হাতে খুশিমতো কাটাবার কোনো নিরঙ্কুশ সময় নেই, ঘুম, খাওয়াদাওয়া প্রভৃতি নিতান্ত দৈহিক ধরনের ছেদগুলি ছাড়া যার সমস্ত জীবনই

পুঁজিপতির জন্য খাটতে হয়, সে ভারবাহী পশুরও অধম। দেহের দিক থেকে জীর্ণ ও মনের দিক থেকে পশুত্বের স্তরে অধঃপতিত হয়ে সে হয় অপরের সমৃদ্ধি সৃষ্টির একটি যন্ত্র মাত্র। অথচ আধুনিক শিল্পের সমগ্র ইতিহাস দেখিয়ে দেয় যে, বাধা না পেলে পুঁজি সমস্ত শ্রমিক শ্রেণীকেই এই চূড়ান্ত অবনতির স্তরে নিয়ে ফেলার জন্য বেপরোয়া ও নির্মমভাবে কাজ করে যাবে।

খাটুনির ঘণ্টা বাড়ানোর সময়ে পুঁজিপতি **উচ্চতর মজুরি** দিয়েও **শ্রমের মূল্য** কমিয়ে দিতে পারে, যদি যে বৃহত্তর পরিমাণ শ্রম আদায় করা হচ্ছে ও তার ফলে শ্রম-করবার শক্তির যে দ্রুততর ক্ষয় হচ্ছে তার সঙ্গে সমানুপাতিক মজুরি-বৃদ্ধি না ঘটে। আর এক ভাবে তা করা চলে। মধ্য শ্রেণীর পরিসংখ্যানবিদেরা হয়তো আপনাদের বলবেন যে দৃষ্টান্তস্বরূপ, ল্যাঙ্কাশায়ার কারখানা এলাকার পরিবারগুলির গড়পড়তা মজুরি বেড়ে গেছে। তাঁরা ভুলে যান যে, একটা লোকের শ্রমের জায়গায় পরিবারের কর্তা পুরুষটি, তার স্ত্রী ও হয়ত তিন চারটি ছেলেমেয়েও এখন পুঁজির জগন্নাথী রথচক্রে পিষ্ট হচ্ছে এবং পরিবারটি থেকে মোট যে উদ্বৃত্ত শ্রম আদায় করা হচ্ছে সেটার সঙ্গে মোট মজুরি-বৃদ্ধি তাল রাখেনি।

শিল্পের যে সব শাখা কারখানা-আইনের আওতায় পড়ে সেখানে এমন কি খাটুনির ঘণ্টার নির্দিষ্ট সীমার মধ্যেও শুধু **শ্রম-মূল্যের** সাবেক মান বজায় রাখার জন্যই মজুরি-বৃদ্ধির প্রয়োজন হতে পারে। শ্রমের **তীব্রতা** বাড়িয়ে আগে দু-ঘণ্টায় যতটা জীবনী শক্তি ব্যয় হত এখন এক ঘণ্টাতেই ততটা ব্যয় করতে একজনকে বাধ্য করা যেতে পারে। কারখানা-আইনের অধীন শিল্পগুলিতে যন্ত্রবেগ বাড়িয়ে ও একজন মানুষকে যে সব কর্মযন্ত্রের তত্ত্বাবধান করতে হয় তার সংখ্যাবৃদ্ধি করে এই ব্যাপারই কিছুটা করা হয়েছে। শ্রমের তীব্রতাবৃদ্ধি অথবা এক ঘণ্টায় যে শ্রম ঢালতে হয় তার পরিমাণ যদি খাটুনির ঘণ্টার মাত্রাহ্রাসের সঙ্গে কিছুটা ন্যায্য অনুপাতে চলে তাহলেও মজুরেরই জিত। এই মাত্রা পেরোলেই একদিকে সে যা জিতবে অন্যদিকে তাই সে হারাবে এবং সেক্ষেত্রে দশ ঘণ্টার শ্রম আগেকার বারো ঘণ্টার শ্রমের মতোই সর্বনাশা হতে পারে। পুঁজির এই ঝোঁককে ঠেকিয়ে, শ্রমের তীব্রতাবৃদ্ধির সঙ্গে তাল রেখে মজুরি-বৃদ্ধির জন্য সংগ্রাম করে মজুর শুধু তার শ্রমের ক্ষয়ক্ষতিকে এবং তার উত্তরপুরুষের অবনতিকেই প্রতিরোধ করছে।

৪। আপনারা সবাই জানেন যে কতকগুলি কারণের দরুন, যা এখন আমার ব্যাখ্যা করার দরকার নেই, পুঁজিবাদী উৎপাদন কতকগুলি পর্যায়িক চক্রের ভিতর দিয়ে চলে। নিস্পন্দভাব, ক্রমবর্ধমান তেজীভাব, সমৃদ্ধি, অতি-বাণিজ্য, সংকট ও অচলাবস্থা — এই সব পর্যায়ের ভিতর দিয়েই তা অগ্রসর হয়। পণ্যের বাজার-দর ও মুনাফার বাজার-হার এই সব পর্যায় অনুসরণ করে চলে কখনও তার গড়পড়তা হারের নিচে নেমে যায়, কখনও বা তার ওপরে ওঠে। সমগ্র চক্রটির কথা ধরলে আপনারা দেখবেন যে, বাজার-

দরের একটি বিচ্যুতির ক্ষতিপূরণ করছে আর একটি বিচ্যুতি এবং সমস্ত চক্রের গড় ধরলে পণ্যের বাজার-দর তাদের মূল্যের দ্বারাই নিয়ন্ত্রিত হয়। কিন্তু! পড়তি বাজার-দর, সংকট ও অচলাবস্থার যুগে মজুরের কাজ যদি বা একেবারেই না যায় তাহলে তার মজুরি অন্তত নিশ্চয়ই কমে যাবে। না ঠকতে হলে বাজার-দরের ঐ রকম হ্রাস সত্ত্বেও কতটা আনুপাতিক হারে মজুরি-হ্রাস প্রয়োজন হয়ে পড়েছে -- এই নিয়ে পুঁজিপতির সঙ্গে তাকে লড়াই করতে হবে। সমৃদ্ধির যুগে, যখন বাড়তি মুনাফা কামানো হয় তখন যদি সে মজুরি-বৃদ্ধির লড়াই না করে থাকে, তাহলে একটি চক্রের গড়ের হিসাব অনুসারে সে তার **গড়পড়তা মজুরি** বা তার শ্রমের **মূল্য** পর্যন্তও পাবে না। চক্রের প্রতিকূল পর্যায়গুলিতে তার মজুরি স্বভাবতই প্রভাবিত হলেও চক্রের সমৃদ্ধ পর্যায়ে তার উচিত ক্ষতিপূরণ চেষ্টা থেকে বিরত থাকা এই দাবি করা নির্বুদ্ধিতার চূড়ান্ত। চাহিদা ও যোগানের অবিশ্রাম উঠতি-পড়তি থেকে উদ্ভূত নিরন্তর পরিবর্তনশীল বাজার-দরের ক্ষতিপূরণ মারফতই কেবল সাধারণত সমস্ত পণ্যের **মূল্য** হাসিল হয়। বর্তমান ব্যবস্থার ভিত্তিতে শ্রম অন্য যে কোনো পণ্যের মতোই নিছক একটি পণ্য। তাই তাকেও তার মূল্য অনুযায়ী গড়পড়তা দাম পেতে হলে সমান উঠতি-পড়তির ভিতর দিয়ে যেতে হবে। একদিকে তাকে পণ্য হিসাবে গণ্য করা আর অন্যদিকে পণ্যের দাম যে-নিয়মের দ্বারা নিয়ন্ত্রিত তার আওতা থেকে তাকে বাদ দিতে চাওয়া সম্পূর্ণ যুক্তিহীন হবে। ক্রীতদাস একটা স্থায়ী ও নির্দিষ্ট পরিমাণ ভরণপোষণ পায়, মজুরি-খাটা শ্রমিক তা পায় না। তাকে এক সময়ে মজুরি-বৃদ্ধির জন্য চেষ্টা করতেই হবে, আর কিছু না হোক শুধু অন্য সময়ের মজুরি-হ্রাস পূরণ করার জন্যই। পুঁজিপতির ইচ্ছা ও হুকুমকে শাশ্বত অর্থনৈতিক নিয়ম হিসাবে মেনে যদি সে হাল ছেড়ে দেয় তবে তার ভাগ্যে ক্রীতদাসের সমস্ত দুর্গতি জুটবে, কিন্তু জুটবে না ক্রীতদাসের নিরাপত্তা।

৫। যতগুলি দৃষ্টান্ত আমি বিবেচনা করলাম, তার সবগুলিতেই (আর একশ-র মধ্যে এগুলিই হচ্ছে নিরানব্বই) আপনারা দেখেছেন যে, মজুরি-বৃদ্ধির সংগ্রাম শুধু **পূর্ববর্তী** পরিবর্তনের পিছু পিছু চলে এবং উৎপাদনের পরিমাণ, শ্রমের উৎপাদন-শক্তি, শ্রমের মূল্য, মুদ্রার মূল্য, যে শ্রম আদায় করা হচ্ছে তার মাত্রা বা তীব্রতা, চাহিদা ও যোগানের উঠতি-পড়তির ওপরে নির্ভরশীল এবং শিল্পচক্রের বিভিন্ন পর্যায়ের সঙ্গে সঙ্গতিপূর্ণ বাজার-দরের উঠতি-পড়তি — এই সব ক্ষেত্রে আগেই যে পরিবর্তন ঘটে গেছে, স্বভাবত তার থেকেই তার উদ্ভব। এক কথায়, পুঁজির পূর্বতন ক্রিয়ার বিরুদ্ধে শ্রমের প্রতিক্রিয়া হিসাবেই তার উদ্ভব। এই সমস্ত অবস্থা থেকে মজুরি-বৃদ্ধির সংগ্রামকে স্বতন্ত্র করে দেখলে, অন্য যে সব পরিবর্তন থেকে তার উদ্ভব তাকে উপেক্ষা করে শুধু মজুরির পরিবর্তনটুকুই দেখলে, আপনারা ভ্রান্ত পূর্বপ্রতিজ্ঞা থেকে শুরু করবেন এবং পেঁাছবেন ভ্রান্ত সিদ্ধান্তে।

## ১৪। পুঁজি ও শ্রমের সংগ্রাম এবং তার ফলাফল

১। মজুরি-হ্রাসের বিরুদ্ধে মজুরদের পর্যায়িক প্রতিরোধ ও মজুরি-বৃদ্ধির জন্য তাদের পর্যায়িক প্রচেষ্টা মজুরি-প্রথারই অবিচ্ছেদ্য অঙ্গ; শ্রম পণ্য হয়ে উঠার দরুনই তার উদ্ভব, এবং সেই কারণে দামের সাধারণ গতিবিধি নিয়ন্ত্রক নিয়মগুলির তা অধীন - এটা ব্যাখ্যা করা হয়েছে। সাধারণভাবে মজুরি-বৃদ্ধির ফলে সাধারণ মুনাফার হার পড়ে যাবে, কিন্তু তার ফলে পণ্যের গড়পড়তা দাম বা তাদের মূল্য প্রভাবিত হবে না এও ব্যাখ্যা করা হয়েছে। শেষ পর্যন্ত এখন এই প্রশ্ন ওঠে: পুঁজি ও শ্রমের মধ্যেকার এই অবিরাম সংগ্রামে শ্রমের পক্ষে সাফল্যলাভের সম্ভাবনা কতটুকু?

একটা সাধারণসূত্রে আমি এর জবাব দিতে পারি, বলতে পারি যে, অন্য সব পণ্যের মতো শ্রমের ক্ষেত্রেও তার **বাজার-দর** শেষ পর্যন্ত তার **মূল্যের** সঙ্গে মিলবে, সুতরাং সমস্ত উঠতি-পড়তি সত্ত্বেও, যত চেষ্টাই সে করুক না কেন গড়পড়তায় মজুর পাবে শুধু তার শ্রমের মূল্যই অর্থাৎ যা হচ্ছে শ্রম করবার শক্তির মূল্য এবং যা নির্ধারিত হয় ঐ শ্রম করবার শক্তি সংরক্ষণ ও পুনরুৎপাদনের জন্য যে প্রয়োজনীয় সামগ্রী লাগে তার মূল্যের দ্বারা -- সে সব প্রয়োজনীয় সামগ্রীর মূল্যও আবার শেষ পর্যন্ত নিয়ন্ত্রিত হয় তাদের উৎপাদনের জন্য যে পরিমাণ শ্রম লাগে তার দ্বারাই।

কিন্তু **শ্রম করবার শক্তির মূল্য** বা **শ্রমের মূল্য** অন্য সব পণ্যের মূল্য থেকে কতগুলি অদ্ভুত রকমের বৈশিষ্ট্যের ফলে স্বতন্ত্র। শ্রম করবার শক্তির মূল্য গঠিত হয় দুটি উপাদান দিয়ে - একটি শুধুমাত্র দৈহিক, অন্যটি ঐতিহাসিক বা সামাজিক। তার **চূড়ান্ত সীমানা দৈহিক** উপাদানের দ্বারাই নির্দিষ্ট হয়, অর্থাৎ নিজেকে জীইয়ে রাখার ও পুনরায় সৃষ্টি করার জন্য, নিজের শারীরিক অস্তিত্ব টিকিয়ে রাখার জন্য শ্রমিক শ্রেণীকে জীবনধারণ ও বংশবৃদ্ধির পক্ষে একেবারে অপরিহার্য আবশ্যিক দ্রব্যাদি পেতেই হবে। কাজেই ঐ আবশ্যিক দ্রব্যাদির **মূল্যই শ্রমের মূল্যের** চূড়ান্ত সীমা নির্দেশ করে। অন্যদিকে শ্রম-দিবসের দৈর্ঘ্যও কতকগুলি চূড়ান্ত, যদিও অত্যন্ত নমনীয় সীমারেখা দ্বারা নির্দিষ্ট। মেহনতকারী মানুষের দৈহিক শক্তিই তার চূড়ান্ত সীমা-রেখা নির্দেশ করে। তার জীবনীশক্তির প্রাত্যহিক ক্ষয় যদি একটা বিশেষ মাত্রা ছাপিয়ে যায়, তাহলে নতুন করে প্রতিদিন আর তা পুনঃপ্রয়োগ করা চলে না। অবশ্য আমি আগেই বলেছি এই সীমারেখা অত্যন্ত নমনীয়। সবল ও দীর্ঘায়ু শ্রমিকরা বংশানুক্রমিকভাবে যেমন শ্রমের বাজারের চাহিদা মেটাতে পারে, দ্রুত বংশ-পরম্পরায় ভগ্নস্বাস্থ্য ও স্বল্পায়ু শ্রমিকরাও তেমনি শ্রম-বাজারের চাহিদা মেটাবে।

শুধুমাত্র এই দৈহিক উপাদান ছাড়াও প্রত্যেক দেশে শ্রমের মূল্য একটি **ঐতিহ্যগত জীবনযাত্রার মানের** দ্বারা নির্ধারিত। এ শুধু দেহাশ্রিত জীবনধারণই নয়, জনসাধারণ

যে সামাজিক অবস্থায় রয়েছে ও যার মধ্যে তারা লালিতপালিত হয়েছে, তার থেকে উদ্ভূত কতগুলি প্রয়োজনের পরিতৃপ্তিও চাই। ইংরেজী জীবনযাত্রার মানকে আইরিশদের মানে, জার্মান কৃষকের জীবনযাত্রার মানকে লিভোনিয়ান কৃষকের মানে নামিয়ে আনা যেতে পারে। এ দিক দিয়ে ঐতিহাসিক ঐতিহ্য ও সামাজিক অভ্যাস যে গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করে তা আপনারা মিঃ থর্নটনের 'অতিরিক্ত জনসংখ্যা' গ্রন্থ থেকে জানতে পারেন। সেখানে তিনি দেখিয়েছেন যে, ভূমিদাস প্রথার কবল থেকে ইংলণ্ডের বিভিন্ন কৃষিপ্রধান জেলাগুলি যেমন যেমন অনুকূল অবস্থায় বেরিয়ে এসেছে মোটের উপর সেই অনুসারেই এখনও তাদের গড়পড়তা মজুরিতে তারতম্য রয়েছে।

শ্রম-মূল্যের মধ্যে অনুপ্রবিষ্ট এই ঐতিহাসিক বা সামাজিক উপাদানকে বাড়িয়ে, কমিয়ে বা একেবারে নির্মূল করেও দেওয়া যায়; যাতে একমাত্র **দৈহিক সীমা** ছাড়া আর কিছুই অবশিষ্ট থাকে না। বুড়ো জর্জ রোজ — সেই ঝানু, ট্যাক্সোখোর ও পরভোজী *জর্জ* রোজের কথামতো যে জ্যাকোবিনবিরোধী যুদ্ধ চালানো হয়েছিল ফরাসী কাফেরদের হাত থেকে আমাদের পবিত্র ধর্ম রক্ষা করার জন্য, সেই যুদ্ধের আমলে যে সৎ ইংরেজ খামারীদের সম্পর্কে আমাদের আগেকার এক বৈঠকে খুব নরমভাবে বলা হয়েছিল তারা কৃষি-মজুরদের মজুরি একেবারে **ন্যূনতম দৈহিক মাত্রারও** নীচে নামিয়ে দেয় আর দৈহিক বংশরক্ষার জন্য আরো যেটুকু প্রয়োজন তা 'দুঃস্থ আইনের' ('পুওর ল')* সাহায্যে পুষিয়ে দেয়। মজুরি-খাটা শ্রমিককে ক্রীতদাসে আর শেক্সপিয়রের সেই দৃপ্ত প্রজাকে নিঃস্বে রূপান্তরিত করার এ এক চমৎকার পন্থা।

বিভিন্ন দেশের ও একই দেশের বিভিন্ন ঐতিহাসিক পর্বে প্রচলিত মজুরি মান বা শ্রম-মূল্য তুলনা করলে আপনারা দেখবেন যে, অন্য সমস্ত পণ্যের মূল্য স্থির থাকলেও **শ্রম-মূল্য** ব্যাপারটাই একটা স্থির রাশি নয়, বরঞ্চ পরিবর্তনশীল রাশিই।

একই রকমের তুলনা করে দেখলে প্রমাণ হবে যে মুনাফার **বাজার-হারই** যে শুধু বদলায় তাই নয়, তার **গড়পড়তা** হারও বদলায়।

কিন্তু **মুনাফার** বেলায় তার **ন্যূনতম সীমা** নির্দেশ করে এমন কোনো নিয়ম নেই। কোন চূড়ান্ত সীমা পর্যন্ত তা যে কমতে পারে তা আমরা বলতে পারি না। কেন আমরা সে সীমা নির্দেশ করতে পারি না? কারণ আমরা **ন্যূনতম** মজুরি স্থির করতে পারলেও আমরা তার **সর্বোচ্চ সীমা** নির্ধারণ করতে পারি না। আমরা শুধু বলতে পারি যে, শ্রম-দিবসের সীমা নির্দিষ্ট থাকলে **মজুরির দৈহিক ন্যূনতম মাত্রার** ক্ষেত্রে হবে

---

* 'দুঃস্থ আইন' ইংলণ্ডে চালু হয় ষোলো শতক থেকে, এতে প্রতি প্যারিসে দরিদ্রদের জন্য একটা বিশেষ কর ধার্য হয়। প্যারিসের যে সব অধিবাসীরা নিজেদের বা নিজ পরিবারের ভরণপোষণ করতে পারত না, তারা দরিদ্র সহায় দপ্তর থেকে সাহায্য পেত। — সম্পাঃ

**মুনাফার সর্বোচ্চ সীমা,** আর মজুরি নির্দিষ্ট থাকলে **সর্বোচ্চ মুনাফা** হবে মজুরের দৈহিক শক্তির পক্ষে যথা সম্ভব খাটুনির ঘণ্টা বাড়িয়ে দেওয়ার ক্ষেত্রে। সর্বোচ্চ মুনাফা তাই মজুরির ন্যূনতম দৈহিক মাত্রা ও শ্রম-দিবসের সর্বোচ্চ দৈহিক মাত্রা দ্বারা সীমাবদ্ধ। এই **মুনাফার সর্বোচ্চ হারের** দুই সীমানার মধ্যে যে অসংখ্য রকমের অদলবদল সম্ভব তা সুস্পষ্ট। বাস্তব ক্ষেত্রে কোন মাত্রায় তা নির্দিষ্ট হবে তা পুঁজি ও শ্রমের ভিতরে অবিশ্রাম সংগ্রামের মাধ্যমেই স্থির হয়। পুঁজিপতি অবিরাম চেষ্টা করে দৈহিক ন্যূনতম মাত্রা অবধি মজুরি কমানো ও দৈহিক সর্বোচ্চ সীমা পর্যন্ত খাটুনির ঘণ্টা বাড়ানোর জন্য, আর মজুর অনবরত ঠেলা দেয় এর উল্টো দিকে।

ব্যাপারটা প্রতিদ্বন্দ্বী পক্ষের পারস্পরিক শক্তির প্রশ্নেই দাঁড়ায়।

২। অন্য সব দেশের মতো ইংলণ্ডেও **শ্রম-দিবস বেঁধে দেওয়ার ব্যাপারটা** কখনও **আইনগত হস্তক্ষেপ** ছাড়া স্থির হয়নি। বাইরে থেকে মজুরেরা অবিশ্রাম চাপ না দিলে ঐ হস্তক্ষেপ কখনও ঘটত না। সে যাই হোক, মজুর ও পুঁজিপতিদের মধ্যে ঘরোয়া ব্যবস্থায় ঐ ফল পাওয়া সম্ভব হত না। **সাধারণ রাজনৈতিক ক্রিয়াকলাপের** এই যে প্রয়োজন, এ থেকেই প্রমাণ হয় যে, তার নিছক অর্থনৈতিক ক্রিয়ার ক্ষেত্রে পুঁজিই হচ্ছে অধিকতর শক্তিশালী পক্ষ।

**শ্রম-মূল্যের সীমার** ক্ষেত্রে, আসল নিষ্পত্তিটা সব সময়েই নির্ভর করে যোগান ও চাহিদার উপর অর্থাৎ পুঁজির তরফ থেকে শ্রমের চাহিদা ও মজুরদের তরফ থেকে শ্রমের যোগানের ওপর। উপনিবেশের দেশগুলিতে যোগান ও চাহিদার নিয়ম মজুরদের অনুকূলে কাজ করে। এইজন্যই যুক্তরাষ্ট্রে অপেক্ষাকৃত উচ্চ হারের মজুরি রয়েছে। পুঁজি যতই চেষ্টা করুক মজুরি-খাটা শ্রমিক ক্রমাগত স্বাধীন, আত্মনির্ভর কৃষকে পরিণত হওয়ার ফলে শ্রম-বাজারের ক্রমাগত শূন্যতা সে রোধ করতে পারে না। মার্কিন জনসাধারণের মস্ত এক অংশের পক্ষে মজুরি-খাটা শ্রমিকের বৃত্তি শুধু একটা উৎক্রমণ পর্যায়; আজ হোক, কাল হোক এ বৃত্তি তারা পরিত্যাগ করে যাবেই।* এই রকম ঔপনিবেশিক অবস্থার সংশোধনের জন্য পিতৃস্থানীয় বৃটিশ সরকার কিছুদিনের জন্য আধুনিক ঔপনিবেশিক তত্ত্ব বলে অভিহিত তত্ত্বটি স্বীকার

---

* 'পুঁজি', প্রথম খণ্ড, ৩৩ অধ্যায়, ৭৬৫ পৃষ্ঠার ১ নং মন্তব্য দ্রষ্টব্য: 'আমরা এখানে সত্যকার উপনিবেশের কথা, বিদেশাগত স্বাধীন বাসিন্দা কর্তৃক উপনিবেশে পরিণত অনাবাদী ভূমির কথা বলছি। অর্থনৈতিক দিক থেকে যুক্তরাষ্ট্র এখনও ইউরোপের উপনিবেশ মাত্র। এ ছাড়া এই দলেই পড়বে সেই সব পুরানো আবাদ, দাসত্ব প্রথার অবসানের ফলে যেখানে আগেকার অবস্থা সম্পূর্ণ বদলে গিয়েছে।' যেহেতু ঔপনিবেশিক দেশের সর্বত্র জমি জোর করে ব্যক্তিগত সম্পত্তিতে পরিণত করা হয়েছে, সেহেতু সেখানকার মজুরি-খাটা শ্রমিকেরা আত্মনির্ভর উৎপাদক হওয়ার সম্ভাবনা থেকে বঞ্চিত হয়েছে। — সম্পাঃ

করে নেন; এই তত্ত্ব অনুযায়ী ঔপনিবেশিক জমিজমার উপরে এক কৃত্রিম চড়া দাম আরোপ করা হয়, যাতে করে মজুরি-খাটা শ্রমিকের স্বাধীন কৃষকে দ্রুতগতি রূপান্তর বন্ধ করা যায়।

কিন্তু এখন আসুন সেই পুরানো সভ্য দেশগুলির ব্যাপারে, পুঁজি যেখানে সমস্ত উৎপাদন-প্রক্রিয়ার উপরে আধিপত্য করে। দৃষ্টান্তস্বরূপ, ১৮৪৯ থেকে ১৮৫৯ সালের মধ্যে ইংলণ্ডের কৃষি-মজুরি বৃদ্ধির কথাটাই ধরুন। কী তার ফল দাঁড়িয়েছিল? বন্ধুবর ওয়েস্টন তাদের যে পরামর্শ দিতেন সেই অনুসারে খামারীরা গমের মূল্য, এমন কি তার বাজার-দরও বাড়াতে পারেনি। বরঞ্চ দর-হ্রাসটাকেই তাদের মেনে নিতে হয়েছিল। কিন্তু এই এগারো বছরে তারা নানা রকম যন্ত্রপাতি ব্যবহার করে, আরো বেশি বৈজ্ঞানিক পদ্ধতি গ্রহণ করে, কৃষিযোগ্য জমির কিছুটা অংশ রূপান্তর করে চারণ-ভূমিতে, কৃষিক্ষেত্রের আয়তন এবং সেই সঙ্গে উৎপাদনের পরিমাণ বাড়ায় এবং এই ও অন্যান্য সব ব্যবস্থার সাহায্যে তারা শ্রমের উৎপাদন-শক্তি বাড়িয়ে শ্রমের চাহিদা কমিয়ে আনে ও কৃষিজীবী জনসংখ্যাকে ফের আপেক্ষিকভাবে প্রয়োজনাতিরিক্ত করে তোলে। সাবেকী জন-অধ্যুষিত দেশগুলিতে মজুরি-বৃদ্ধির বিরুদ্ধে পুঁজির যে দ্রুত বা বিলম্বিত প্রতিক্রিয়া ঘটে, এই হল তার সাধারণ পদ্ধতি। রিকার্ডো ঠিকই বলেছিলেন যে, শ্রমের সঙ্গে যন্ত্র অবিশ্রাম প্রতিযোগিতা করছে এবং অনেক সময়েই যন্ত্রের ব্যবহার শুরু করা সম্ভব হয় তখনই যখন শ্রমের দাম একটা বিশেষ মাত্রায় পেঁছায়, কিন্তু যন্ত্রের প্রয়োগ হল শ্রমের উৎপাদন-শক্তি বৃদ্ধির বহু পদ্ধতির একটি। এই একই যে ঘটনা একদিকে সাধারণ শ্রমকে আপেক্ষিকভাবে প্রয়োজনাতিরিক্ত করে তুলছে, তাই আবার অন্যদিকে দক্ষ শ্রমকেও সরল করে তোলে ও এইভাবে তার মূল্য হ্রাস করে।

এই একই নিয়ম কার্যকরী হয় অন্যভাবেও। শ্রমের উৎপাদন-শক্তি বৃদ্ধির সঙ্গে সঙ্গে অপেক্ষাকৃত উচ্চহারের মজুরি সত্ত্বেও পুঁজি সঞ্চয়ের গতি ত্বরান্বিত হবে। কাজেই অ্যাডাম স্মিথের মতো, যাঁর সময়ে আধুনিক শিল্প ছিল শৈশবাবস্থায়, কেউ কেউ অনুমান করতে পারেন যে, পুঁজির দ্রুততর সঞ্চয় শ্রমের চাহিদা বাড়িয়ে দিয়ে মজুরদের অনুকূলেই পাল্লা ঝোঁকাবে। এই দৃষ্টিভঙ্গী থেকেই বহু সমসাময়িক লেখক বিস্ময় প্রকাশ করেছেন — গত বিশ বছরে ইংরেজ জনসংখ্যার চেয়ে ইংরেজ পুঁজি অত বেশি দ্রুত বেড়ে ওঠা সত্ত্বেও মজুরি তত বেশি বৃদ্ধি পেল না কেন। কিন্তু সঞ্চয়ের অগ্রগতির সঙ্গে সঙ্গে **পুঁজির সংবিন্যাসেরও** একটা **ক্রমিক পরিবর্তন** ঘটে। মোট পুঁজির যে-অংশটা গঠিত স্থির পুঁজি, যন্ত্রপাতি, কাঁচামাল, সমস্ত রকমের উৎপাদনের উপায় দিয়ে, সেই অংশটা পুঁজির অন্য যে-অংশ মজুরির জন্য বা শ্রম ক্রয়ের জন্য প্রযুক্ত হয় তার তুলনায় উত্তরোত্তর বেশি করে বৃদ্ধি পায়। মিঃ বার্টন,

রিকার্ডো, সিসমন্দি, অধ্যাপক রিচার্ড জোনস, অধ্যাপক র‍্যামসি, শেরবুলিয়ে ও অন্যান্যেরা মোটের ওপর সঠিকভাবেই এই নিয়মটিকে বিবৃত করেছেন।

পুঁজির এই দুই উপাদানের অনুপাত যদি গোড়ার দিকে সমান সমান থাকে তাহলে শিল্পোন্নতির সঙ্গে সঙ্গে প্রথমটা হয়ে দাঁড়াবে অন্যটার পাঁচ গুণ ইত্যাদি। মোট পুঁজি ৬০০-র মধ্যে ৩০০ যদি যন্ত্রপাতি, কাঁচামাল প্রভৃতিতে আর ৩০০ মজুরিতে নিয়োগ করা হয়, তাহলে ৩০০-র জায়গায় ৬০০ মজুরের চাহিদা সৃষ্টির জন্য মোট পুঁজিকে মাত্র দ্বিগুণ করলেই চলে। কিন্তু ৬০০ পুঁজির মধ্যে ৫০০ যদি যন্ত্রপাতি, মালপত্র প্রভৃতিতে যায়, আর মাত্র ১০০ যায় মজুরিতে, তাহলে ৩০০-র জায়গায় ৬০০ মজুরের চাহিদা সৃষ্টি করতে হলে ঐ একই পুঁজিকে ৬০০ থেকে ৩,৬০০-তে বেড়ে উঠতে হবে। শিল্পোন্নতির পথে তাই শ্রমের চাহিদা পুঁজি সঞ্চয়ের সঙ্গে তাল রেখে চলে না। চাহিদাও বাড়তে থাকবে, কিন্তু পুঁজি-বৃদ্ধির তুলনায় তা বাড়বে ক্রমক্ষীয়মাণ হারে।

আধুনিক শিল্পের বিকাশলাভের ঘটনাটাই যে মজুরের বিপক্ষে আর পুঁজিপতির স্বপক্ষে উত্তরোত্তর বেশি বেশি করে পাল্লা ভারী করবে আর সেইহেতু পুঁজিবাদী উৎপাদনের সাধারণ ঝোঁক হবে গড়পড়তা মজুরির মান বাড়ানোর দিকে নয়, কমানোর দিকে, অথবা **শ্রমের মূল্যকে** কমবেশি তার **ন্যূনতম সীমায়** ঠেলে দেবার দিকেই, তা দেখাবার পক্ষে উপরের কথা কয়টিই যথেষ্ট। এই ব্যবস্থায় **ঘটনার** প্রবণতা যখন এই দিকে তখন তার অর্থ কি এই যে মজুরদের উচিত পুঁজির জবরদস্তির বিরুদ্ধে তাদের প্রতিরোধ বন্ধ করা ও তাদের সাময়িক উন্নতির জন্য কালেভদ্রে যে সুযোগ মেলে তার যথাসাধ্য সুবিধা গ্রহণের চেষ্টা ছেড়ে দেওয়া? মজুরেরা যদি তাই করে তাহলে তারা এক উদাসীন হতভাগ্যদলের সমস্তরে নেমে যাবে, মুক্তির কোনো আশা যাদের নেই। মনে হয় আমি দেখাতে পেরেছি যে, মজুরির মানের জন্য তাদের সংগ্রামের ঘটনাগুলি সমগ্র মজুরি-প্রথার সঙ্গে অবিচ্ছেদ্যভাবে জড়িত, ১০০-র মধ্যে ৯৯টি ক্ষেত্রেই মজুরি বৃদ্ধির জন্য তাদের সংগ্রামটা হচ্ছে তাদের নির্দিষ্ট শ্রম-মূল্যটা বজায় রাখার চেষ্টামাত্র; আর নিজেদের যে পণ্য হিসাবে বেচতে হয় এই অবস্থার মধ্যেই নিহিত রয়েছে পুঁজিপতির সঙ্গে তাদের দর নিয়ে লড়াইয়ের প্রয়োজন। পুঁজির সঙ্গে তাদের দৈনন্দিন সংগ্রামে তারা যদি কাপুরুষের মতো নতিস্বীকার করে তাহলে নিশ্চয়ই বৃহত্তর কোনো আন্দোলনের উদ্বোধনে তারা নিজেদের অযোগ্য বলেই প্রতিপন্ন করবে।

সেই সঙ্গে মজুরি-প্রথার ভিতরে সাধারণভাবে যে দাসত্ব নিহিত রয়েছে তার কথা বাদ দিলেও শ্রমিক শ্রেণীর প্রতিদিনকার লড়াইয়ের চূড়ান্ত ফলাফল নিজেদের মধ্যে অতিরঞ্জিত করে দেখা উচিত নয়। তাদের ভুলে যাওয়া উচিত নয় যে, তারা লড়ছে

ফলাফলের সঙ্গে, ঐ ফলাফলের হেতুর সঙ্গে নয়; তারা নিম্ন গতি মন্দীভূত করছে, সে গতির দিক পরিবর্তন করছে না, তারা উপশমের ওষুধ লাগাচ্ছে, রোগ সারাচ্ছে না। সুতরাং পুঁজির অবিরাম আক্রমণ ও বাজারের হেরফের থেকে অনবরত এই যে সব অনিবার্য গেরিলা যুদ্ধের উদ্ভব হচ্ছে তার মধ্যেই নিজেদের একান্তভাবে ডুবিয়ে রাখা তাদের উচিত নয়। তাদের বোঝা উচিত যে, বর্তমান ব্যবস্থা যত দুর্গতিই তাদের উপরে চাপাক না কেন, সেই সঙ্গে এ ব্যবস্থা সমাজের অর্থনৈতিক পুনর্গঠনের পক্ষে প্রয়োজনীয় **বৈষয়িক অবস্থা ও সামাজিক রূপ** সৃষ্টি করছে। **'দিনের ন্যায্য খাটুনির জন্য ন্যায্য দিন-মজুরি!'** — এই রক্ষণশীল নীতির বদলে তাদের উচিত পতাকায় এই **বিপ্লবী** মন্ত্র মুদ্রিত করা — **'মজুরি-প্রথার অবসান চাই!'**

আলোচ্য বিষয়ের প্রতি কিছুটা সুবিচার করার জন্য বাধ্য হয়ে এই অত্যন্ত দীর্ঘ ও হয়তো বা ক্লান্তিকর বিশ্লেষণে অবতীর্ণ হতে হয়েছিল, এখন এই সিদ্ধান্তগুলি রেখে আমি আমার বক্তব্য শেষ করব:

প্রথমত, মজুরি হারের সাধারণ বৃদ্ধির ফলে সাধারণ মুনাফা-হার হ্রাস পায়, কিন্তু মোটের উপর, পণ্যের দামের ওপরে তার কোনো প্রভাব পড়ে না।

দ্বিতীয়ত, পুঁজিবাদী উৎপাদনের সাধারণ ঝোঁক হচ্ছে মজুরির গড়পড়তা মান বাড়ানো নয়, তা কমানোর দিকেই।

তৃতীয়ত, পুঁজির হামলার বিরুদ্ধে প্রতিরোধের ঘাঁটি হিসাবে ট্রেড ইউনিয়নগুলি ভালো কাজ করে। তাদের আংশিক ব্যর্থতা এই জন্য যে, স্বীয় ক্ষমতা তারা বিবেচকের মতো ব্যবহার করে না। তাদের সাধারণ ব্যর্থতা এই জন্য যে, প্রচলিত ব্যবস্থাকে একই সঙ্গে পাল্টানোর চেষ্টার বদলে, শ্রমিক শ্রেণীর চরম মুক্তির জন্য অর্থাৎ মজুরি-প্রথার চূড়ান্ত উচ্ছেদের জন্য আপন সংগঠিত শক্তিটাকে চালক দণ্ড হিসাবে প্রয়োগ করার বদলে এই ব্যবস্থার ফলাফলের বিরুদ্ধে গেরিলা যুদ্ধ চালানোর মধ্যেই তারা নিজেদের সীমাবদ্ধ রাখে।

শ্রমজীবী মানুষের আন্তর্জাতিক সমিতির সাধারণ পরিষদের দুটি অধিবেশনে, ১৮৬৫ সালের ২০শে ও ২৭শে জুন তারিখে মার্কসের বক্তৃতা

স্বতন্ত্র পুস্তিকা হিসাবে সর্বপ্রথম ১৮৯৮ সালে লণ্ডন থেকে প্রকাশিত

মার্কসের রিপোর্টের মূল পাণ্ডুলিপির সঙ্গে মিলিয়ে দেখা ইংরেজি সংস্করণ অনুসারে অনূদিত

## কার্ল মার্কস

# 'পুঁজি' গ্রন্থের প্রথম খণ্ডের প্রথম জার্মান সংস্করণের ভূমিকা

যে গ্রন্থের প্রথম খণ্ডখানি আজ আমি জনসমক্ষে উপস্থাপিত করছি সেই গ্রন্থখানি ১৮৫৯ সালে প্রকাশিত আমার *'Zur Kritik der Politschen Oekonomie'* ('অর্থশাস্ত্রের সমালোচনা প্রসঙ্গে') পুস্তকটির অনুবৃত্তি। বহুবর্ষব্যাপী রোগভোগে আমার লেখা বারেবারে ব্যাহত হওয়ার ফলেই রচনাটির প্রথম অংশ ও তার অনুবৃত্তির মাঝখানে এই দীর্ঘ বিরতি।

বর্তমান গ্রন্থের প্রথম তিনটি অধ্যায়ে আমার সেই পূর্ববর্তী পুস্তকের সারমর্ম সংকলিত হয়েছে। এটা শুধু আনুপূর্বিকতা ও সমগ্রতা বজায় রাখার জন্যই করা হয়নি। বিষয়বস্তুর উপস্থাপনাকেও উন্নত করা হয়েছে। অবস্থাক্রমে যতখানি সম্ভব হয়েছে, সেইভাবেই পূর্ববর্তী বইখানিতে সংকেতমাত্রে বর্ণিত কিছু বক্তব্য এখানে আরো বিশদভাবে আলোচিত হয়েছে, আবার, বিপরীতক্রমেও, পূর্বগ্রন্থে সবিস্তারে আলোচিত কিছু বক্তব্য বর্তমান খণ্ডে শুধুমাত্র উল্লেখ করা হয়েছে। মূল্যতত্ত্ব ও মুদ্রার ইতিহাস বিষয়ক অধ্যায়গুলি অবশ্য এখন একেবারেই বাদ দেওয়া হয়েছে। তবে পূর্ববর্তী পুস্তকের পাঠকেরা এখানে প্রথম অধ্যায়ের টীকাগুলিতে এইসব তত্ত্বের ইতিবৃত্ত সম্পর্কে অতিরিক্ত তথ্য নির্দেশিকা পাবেন।

প্রতিটি প্রারম্ভই যে দুরূহ -- একথা সকল বিজ্ঞানের ক্ষেত্রেই প্রযোজ্য। সুতরাং প্রথম অধ্যায়টি, বিশেষত পণ্যের প্রকৃতি বিশ্লেষণবিষয়ক অংশটি হৃদয়ঙ্গম করার ব্যাপারটাই হবে সবচেয়ে শক্ত। বিশেষ করে মূল্যের মর্মবস্তু এবং মূল্যের আয়তন বিশ্লেষণ সম্পর্কিত অংশটিকে আমি যতটা সম্ভব লোকবোধ্য করেছি*। যে মূল্য-রূপের পূর্ণ

* এটা দরকার হয়েছে আরো এই কারণে যে, শুলৎসে-দেলিচ-এর বিরুদ্ধে ফের্দিনান্দ লাসালের রচনার যে বিভাগে এবিষয়ে আমার ব্যাখ্যার 'বুদ্ধিবৃত্তিক সারমর্ম' দেওয়া হয়েছে বলে তিনি দাবী করেন সেখানেও গুরুত্বপূর্ণ ভুল থেকে গেছে। যদিও ফের্দিনান্দ লাসাল পুঁজির ঐতিহাসিক চরিত্র,

বিকশিত আকার হল মুদ্রা-রূপ, সেটি খুবই প্রাথমিক এবং সরল বস্তু। তাসত্ত্বেও মানব-মন ২,০০০ বছরেরও বেশী কাল ধরে বৃথাই এর রহস্য সন্ধান করেছে, অথচ অপরদিকে আরো জটিল ও মিশ্র রূপসমূহের বিশ্লেষণে অন্তত মোটামুটি সাফল্য সম্ভব হয়েছে। কেন? কারণ কোনো দেহের কোষগুলিকে বিচার করা অপেক্ষা জৈবিক সমগ্রতা হিসাবে সেই দেহটাকেই বিচার করা বেশী সহজ। উপরন্তু, অর্থনৈতিক রূপসমূহের বিশ্লেষণে অনুবীক্ষণ অথবা রাসায়নিক বিকারক (reagent) কোন কাজে আসে না। এই দুয়ের বদলে চাই বিমূর্তীকরণ। অবশ্য বুর্জোয়া সমাজ-ব্যবস্থায় শ্রমফলের পণ্যরূপ — অথবা পণ্যের মূল্যরূপ — হল অর্থনীতির কোষ-রূপ মাত্র। ভাসাভাসাভাবে যে দেখে তার কাছে এইসব রূপের বিশ্লেষণ সূক্ষ্ম খুঁটিনাটির ব্যাপার মনে হয়। প্রকৃতপক্ষে সূক্ষ্ম খুঁটিনাটি নিয়েই এ বিশ্লেষণের কাজ, কিন্তু আনুবীক্ষণিক শারীরবৃত্তে যে ধরনের সূক্ষ্মতম জিনিষ নিয়ে কারবার এ হল সেই ধরনের।

অতএব মূল্য-রূপ বিষয়ক অংশটা বাদ দিলে বর্তমান খণ্ডটি দুরূহতার দায়ে অভিযুক্ত হতে পারবে না। আমি অবশ্য এমন পাঠকের কথাই ভাবছি যিনি নূতন কিছু শিখতে ইচ্ছুক এবং সেই কারণে নিজে চিন্তা করতেও ইচ্ছুক।

পদার্থবিজ্ঞানী প্রাকৃতিক ঘটনা পর্যবেক্ষণ করেন এমন অবস্থায় যেখানে তা ঘটছে তার আদর্শতম রূপে (typical form) ও সর্বাধিক অবাধে অথবা, যেখানেই সম্ভব, তিনি পরীক্ষা-নিরীক্ষা চালান এমন অবস্থার মধ্যে যাতে ঘটনাটির স্বাভাবিক সংঘটন নিশ্চিত হয়। এই গ্রন্থে আমাকে পুঁজিবাদী উৎপাদন-পদ্ধতি এবং সেই পদ্ধতির আনুষঙ্গিক উৎপাদন-ব্যবস্থা ও বিনিময়-ব্যবস্থা বিচার করে দেখতে হয়েছে। এখন পর্যন্ত এর আদর্শ ক্ষেত্র হল ইংলণ্ড। সেই কারণেই আমার তাত্ত্বিক ভাবধারার বিকাশে ইংলণ্ডকেই মুখ্য দৃষ্টান্তরূপে ব্যবহার করা হয়েছে। কিন্তু যদি কোনও জার্মান পাঠক ইংরেজ শিল্প-মজুর ও কৃষি-মজুরের অবস্থা দেখে মুখ বাঁকান, অথবা জার্মানিতে অবস্থা যে এতটা খারাপ নয় এই ভেবে আশাবাদী ভঙ্গিতে নিজেকে প্রবোধ দেন, তবে আমি স্পষ্ট করেই তাঁকে বলব: **'De te fabula narratur!'***

অবশ্য পুঁজিবাদী উৎপাদনের স্বাভাবিক নিয়মগুলি থেকে উদ্ভূত সামাজিক বিরোধসমূহের বিকাশের মাত্রাধিক্য বা মাত্রাল্পতার কথা এখানে উঠছে না। প্রশ্ন হল

উৎপাদনের অবস্থা ও উৎপাদন-পদ্ধতির মধ্যেকার সম্পর্ক প্রভৃতি বিষয়ে তাঁর অর্থতত্ত্ববিষয়ক রচনার সকল সাধারণ তাত্ত্বিক প্রতিপাদ্যই প্রায় আক্ষরিকভাবে এবং কোন ঋণ স্বীকার না করেই আমার লেখা থেকে গ্রহণ করেছেন, এমন কি আমার সৃষ্ট পরিভাষাগুলি পর্যন্ত নিয়েছেন, তবু তা প্রচারের উদ্দেশ্যেই করেছেন বলে বোধ হয়। আমি অবশ্য এখানে তাঁর সেই সব প্রতিপাদ্যের বিস্তৃতিসাধন বা প্রয়োগের বিষয়ে কিছু বলছি না, তার সঙ্গে আমার কোনো সম্বন্ধ নেই। (মার্কসের টীকা।)

* 'কাহিনীটা আপনাকে নিয়েই!' — সম্পাঃ

সেই নিয়ম নিয়েই, কঠোর আবশ্যিকতায় অনিবার্য পরিণতির দিকে যে-ঝোঁকগুলি কাজ করছে, তারই প্রশ্ন। যে দেশ বেশি শিল্পোন্নত সে অল্প উন্নত দেশকে তার ভবিষ্যতের প্রতিরূপটাই শুধু প্রদর্শন করছে।

কিন্তু এ কথা বাদ দেওয়া যাক। পুঁজিবাদী উৎপাদন জার্মানদের মধ্যে যেখানে সম্পূর্ণ স্বাভাবিকতা প্রাপ্ত হয়েছে (দৃষ্টান্তস্বরূপ, খোদ ফ্যাক্টরিগুলির মধ্যে) সেখানকার প্রচলিত অবস্থা ইংলণ্ডের থেকে অনেক বেশী শোচনীয়, কারণ সেখানে ফ্যাক্টরি আইনের পাল্টাভার অনুপস্থিত। অন্যান্য সকল ক্ষেত্রেই, পশ্চিম ইউরোপ মহাদেশে অন্য সকলের মতো আমরাও, শুধু পুঁজিবাদী উৎপাদনের বিকাশের জন্যই নয়, এই বিকাশের অসম্পূর্ণতার জন্যও দুর্ভোগ ভুগছি। আধুনিক দুর্গতির পাশাপাশি, প্রাচীন হয়ে যাওয়া উৎপাদন-পদ্ধতির নিষ্ক্রিয় অস্তিত্ব আর তার অনিবার্য আনুষঙ্গিক সামাজিক ও রাজনৈতিক কালব্যতিক্রম থেকে উদ্ভূত উত্তরাধিকারসূত্রে পাওয়া দুর্গতিসমূহে আমরা নির্যাতিত হচ্ছি। আমরা শুধু জীবিতের হাতেই ভুগছি না, মৃতের হাতেও ভুগছি। ***Le mort Saisit le vif!****

ইংলণ্ডের সামাজিক পরিসংখ্যানের তুলনায় জার্মানির এবং গোটা মহাদেশীয় পশ্চিম ইউরোপের অবশিষ্ট অংশের সামাজিক পরিসংখ্যানের সংকলন অতি শোচনীয়। কিন্তু তা থেকেই যতটা অবগুণ্ঠন উন্মোচিত হয় তাতেই অন্তরালের মেডুসার** মুণ্ড আমাদের ঈষৎ দৃষ্টিগোচর হয়। ইংলণ্ডের মতো আমাদের সরকার এবং আইন-সভাগুলি যদি অর্থনৈতিক অবস্থার তদন্ত করার জন্য মাঝেমাঝে কমিশন নিয়োগ করত; সত্যানুসন্ধানের জন্য যদি এই কমিশনগুলি একই ধরনের ক্ষমতাভূষিত হত; যদি এই কাজের জন্য ইংলণ্ডের কারখানা পরিদর্শকদের মতো, সে দেশের জনস্বাস্থ্যবিষয়ক মেডিকেল রিপোর্টারদের মতো, নারী ও শিশুদের শোষণ বিষয়ে এবং গৃহসংস্থান ও খাদ্য বিষয়ে সে দেশের তদন্ত কমিশনের সদস্যদের মতো যোগ্যতাসম্পন্ন এবং দলীয় পক্ষপাত ও ব্যক্তি বিশেষের প্রতি শ্রদ্ধাপরতা থেকে মুক্ত মানুষ পাওয়া সম্ভব হত, তবে আমাদের স্বদেশের বাস্তব অবস্থা দেখে আমরা আতংকিত হতাম। পারসিউস এক ঐন্দ্রজালিক টুপি পরতেন, যে-দানবদের পিছনে তিনি তাড়া করতেন তারা যাতে তাঁকে দেখতে না পায়। আমরা ঐন্দ্রজালিক টুপিটা আমাদের চোখ এবং কানের উপর টেনে নামিয়ে ভাবি, দানব কোথাও নেই।

* মৃত রেখেছে জীবিতকে তার মুঠির মধ্যে। — সম্পাঃ

** মেডুসা — প্রাচীন গ্রীক পুরাকথার তিনটি পাখাওয়ালা দানব গর্গনদের একজন। চুলের বদলে তাদের মাথায় থাকে সাপের জটা। পুরাকথা অনুসারে মেডুসার দৃষ্টি পড়লে সমস্ত জীবন্ত প্রাণী পাথরে পরিণত হত। -- সম্পাঃ

কিন্তু এ বিষয়ে নিজেদের যেন আমরা প্রতারিত না করি। আঠারো শতকে যেমন আমেরিকার স্বাধীনতার যুদ্ধ ইউরোপীয় মধ্য শ্রেণীকে সংকেত দিয়েছিল, ঊনিশ শতকে তেমনি আমেরিকার গৃহযুদ্ধ ইউরোপীয় শ্রমিক শ্রেণীকে সংকেতধ্বনি জানিয়েছে। ইংলণ্ডে সামাজিক ভাঙনের অগ্রগতি সুস্পষ্ট। এই ভাঙন একটা নির্দিষ্ট সীমায় পেণছলে, ইউরোপ ভূখণ্ডে তার প্রতিক্রিয়া অবশ্যই হবে। সেখানে শ্রমিক শ্রেণীর বিকাশের মাত্রা অনুযায়ী-ই অধিকতর পাশবিক বা অধিকতর মানবিক রূপ পরিগ্রহ করবে এই ভাঙন। অতএব, উচ্চতর উদ্দেশ্যের কথা বাদ দিয়েও, সাময়িকভাবে যে সব শ্রেণী শাসকের ভূমিকায় আছে তাদের নিজের সর্বাধিক গুরুত্বপূর্ণ স্বার্থই তাদেরকে বাধ্য করবে শ্রমিক শ্রেণীর স্বাধীন বিকাশের পথে আইনগতভাবে দূরীকরণযোগ্য সমস্ত বাধাকে অপসারণ করতে। এই কারণে এবং অন্যান্য কারণেও ইংলণ্ডের কারখানা আইনের ইতিহাস, বিস্তারিত বিবরণ ও ফলাফলকে বর্তমান খণ্ডে এতটা বেশী স্থান আমি দিয়েছি। একটি জাতি অপর জাতিদের কাছ হতে শিখতে পারে এবং শেখা উচিতও। কিন্তু যদি কখনো কোন একটি সমাজ নিজের গতির প্রাকৃতিক নিয়মগুলি আবিষ্কার করার সঠিক পথে গিয়ে দাঁড়ায়, — বর্তমান সমাজের গতির অর্থনৈতিক নিয়মের স্বরূপ উদ্ঘাটন করাই এই গ্রন্থের শেষ লক্ষ্য — তখনও সে তার স্বাভাবিক বিকাশের ক্রমিক পর্যায়গুলির বাধাসমূহকে কোন দুঃসাহসী উল্লম্ফনে অতিক্রম করতে বা বিধানিক নির্দেশ দিয়ে অপসারণ করতে পারে না। তবুও জন্মযন্ত্রণা সংক্ষিপ্ত ও লঘু করা সম্ভব।

সম্ভাব্য ভুলবুঝাবুঝি রোধ করার জন্য একটি কথা। পংজিপতি বা জমিদারকে কোন মতেই আমি গোলাপের রঙে রঞ্জিত করছি না। কিন্তু এখানে ব্যক্তি-বিশেষকে দেখানো হচ্ছে ঠিক যে অনুপাতে তারা কেবল কোনও অর্থনৈতিক সংজ্ঞা-বিভাগের ব্যক্তিরূপ, কোনো বিশেষ শ্রেণী-সম্পর্ক বা শ্রেণী-স্বার্থের প্রতিভূ। আমার দৃষ্টিভঙ্গিতে সমাজের অর্থনৈতিক গঠনের বিবর্তন প্রাকৃতিক ইতিহাসের একটি প্রক্রিয়া বলেই বিবেচিত; তাই বিশেষ কোনও ব্যক্তি সামাজিকভাবে যে সম্পর্কসমূহের অধীন, সেই সম্পর্কগুলির জন্য তাকেই দায়ী করা এই দৃষ্টিভঙ্গির পক্ষে অন্য যে কোনো মতবাদের তুলনায় কম সম্ভব, — তা সেই ব্যক্তি মনে মনে এই সম্পর্কের যত ঊর্ধ্বেই নিজেকে তুলে ধরুক না কেন।

অর্থশাস্ত্রের ক্ষেত্রে স্বাধীন বৈজ্ঞানিক অনুসন্ধান শুধু যে অন্যান্য ক্ষেত্রের মতো একই শত্রুদের সম্মুখীন হয়, তাই নয়। যে মালমসলা নিয়ে তার কারবার তার বিশেষ প্রকৃতির জন্যই একে মানবহৃদয়ের সর্বাধিক হিংস্র, নীচ ও মারাত্মক রিপুগুলিকে, ব্যক্তিগত স্বার্থের ডাকিনী যোগিনীদেরকে সংগ্রামভূমিতে শত্রুরূপে টেনে আনতে হয়। দৃষ্টান্তস্বরূপ, ইংলণ্ডের প্রতিষ্ঠিত চার্চ তার আয়ের ৩৯ ভাগের ১ ভাগের উপর

আক্রমণের চেয়ে তার ৩৯টি মূল বিশ্বাস-সূত্রের মধ্যে ৩৮টি সূত্রের উপর আক্রমণকে বরং সহজে ক্ষমা করতে পারে। প্রচলিত সম্পত্তি-সম্পর্কের সমালোচনার সঙ্গে তুলনায় আজ নিরীশ্বরবাদ culpa levis*। তাসত্ত্বেও অগ্রগতি সন্দেহাতীত। উদাহরণ হিসাবে আমি বিগত কয়েক সপ্তাহের মধ্যে প্রকাশিত ব্লু বুকের উল্লেখ করছি: 'সাগরপারে অবস্থিত মহারাণীর মিশনগুলির সঙ্গে শিল্প সম্পর্কিত প্রশ্ন ও ট্রেড ইউনিয়নসমূহের বিষয়ে পত্রালাপ।' ইংরেজ রাজশক্তির বিদেশস্থ প্রতিনিধিরা এখানে ঘোষণা করেছেন যে, জার্মানিতে, ফ্রান্সে, সংক্ষেপে বলতে গেলে, ইউরোপীয় মহাদেশের সকল সভ্য রাষ্ট্রেই পুঁজি ও শ্রমের বর্তমান সম্পর্কে এক মৌলিক পরিবর্তন ইংলণ্ডের মতোই সুস্পষ্ট এবং অপরিহার্য। একই সময়ে, আটলাণ্টিক মহাসাগরের অপর পারে, যুক্তরাষ্ট্রের ভাইস প্রেসিডেণ্ট মিঃ ওয়েড জনসভাসমূহে ঘোষণা করেছেন যে, দাসপ্রথার অবসানের পর পুঁজি এবং ভূসম্পত্তির সম্পর্কসমূহের একটা মৌলিক বদল এবার পরের কর্তব্য। এ-সব হল যুগের নিশানা, রক্তবর্ণ আলখাল্লা** বা কালো জোব্বা দিয়ে এদের ঢেকে রাখা যায় না। আগামী কালই যে অলৌকিক কিছু ঘটবে তা অবশ্য এর দ্বারা সূচিত হয় না। এসব থেকে বোঝা যায় যে, খাস শাসক শ্রেণীগুলির মধ্যেও এই আশঙ্কার সূচনা হচ্ছে যে, বর্তমান সমাজ-ব্যবস্থা কঠিন স্ফটিক নয়, পরিবর্তনশীল জীবসত্তা, এবং তা প্রতি নিয়তই পরিবর্তিত হচ্ছে।

এই গ্রন্থের দ্বিতীয় খণ্ডে আলোচিত হবে পুঁজির সঞ্চালন (দ্বিতীয় ভাগ) এবং বিবর্তনের পথে পুঁজি যে বিভিন্ন রূপ ধারণ করে সেই রূপগুলো (তৃতীয় ভাগ)। তৃতীয় ও শেষ খণ্ডে (চতুর্থ ভাগ) আলোচিত হবে তত্ত্বের ইতিহাস।

বিজ্ঞানসম্মত সমালোচনাভিত্তিক প্রতিটি অভিমতকে আমি সাদর আহ্বান জানাই। কিন্তু তথাকথিত জনমতের সংস্কারের কথা ধরলে, তার সঙ্গে আমি কখনো আপোষ করিনি, আগের মতোই এখনো সেই ফ্লোরেন্সবাসী মহাপুরুষের নীতি বাক্যটাই আমার নীতি:

*'Segui il tuo corso, e lascia dir le genti'****

**কার্ল মার্কস**

লণ্ডন, ২৫শে জুলাই, ১৮৬৭

মার্কস-এর 'পুঁজি' গ্রন্থে প্রকাশিত, হামবুর্গ, ১৮৬৭

লণ্ডন, ১৮৮৭ সালের এঙ্গেলস কর্তৃক সম্পাদিত ইংরেজী সংস্করণ অনুসারে অনূদিত

* লঘু অপরাধ। — সম্পাঃ

** রক্তবর্ণ আলখাল্লা — লাল জোব্বা, রাজতন্ত্রের প্রতীক। কাল জোব্বা — খৃষ্টীয় পুরোহিতদের পরিচ্ছদ। — সম্পাঃ

*** 'নিজের পথ অনুসরণ করে চল, লোকে যা বলে বলুক।' (দান্তে) — সম্পাঃ

## কার্ল মার্কস

# ‘পুঁজি’র প্রথম খণ্ডের দ্বিতীয় জার্মান সংস্করণের ‘পরের কথা’ থেকে

...‘পুঁজি’তে যে পদ্ধতি নিয়োগ করা হয়েছে তা যে খুবই কম বোধগম্য হয়েছে তা বোঝা যায় সে বিষয়ে পরস্পরবিরোধী বিভিন্ন ধারণা থেকে।

যেমন প্যারিসের *Revue Positiviste* এই বলে আমাকে তিরস্কার করেছে যে, একদিকে আমি অর্থশাস্ত্রের আলোচনা করি অধিবিদ্যক দিক থেকে, এবং অন্যদিকে, (কল্পনা করুন!) ভাবীকালের পাকশালার জন্য কোনো পাকপ্রণালী (কোঁৎ-পন্থী?) রচনা করার বদলে আমি নিজেকে নিবদ্ধ রাখি কেবল প্রকৃত ঘটনাবলীর সমালোচনামূলক বিশ্লেষণে। অধিবিদ্যাবিষয়ক তিরস্কারের জবাবে অধ্যাপক জিবের বলছেন, ‘যথার্থ তত্ত্বগত আলোচনার সময় মার্কস যে পদ্ধতি প্রয়োগ করেছেন তা হল সমস্ত ইংরেজি ধারায় সর্বদা অনুসৃত অবরোহ পদ্ধতি আর এই ধারার যা দোষগুণ তা অর্থশাস্ত্রের শ্রেষ্ঠ তাত্ত্বিকদের সকলের মধ্যেই বর্তমান।’* এম. ব্লক তাঁর ‘Les théoriciens du socialisme en Allemagne: Extrait du Journal des Economistes, Juillet et Août 1872’ লেখাটিতে আবিষ্কার করেছেন যে আমার পদ্ধতি হচ্ছে বিশ্লেষণমূলক এবং বলেছেন, ‘গ্রন্থখানি মিঃ মার্কসকে বিশ্লেষণ ক্ষমতাশীল শ্রেষ্ঠ মনীষিদের মধ্যে স্থান দিয়েছে।’ বলা বাহুল্য, জার্মান সমালোচনাগুলি ‘হেগেলীয় কূটতর্ক’ বলে আর্তনাদ করে উঠেছে। সেণ্ট পিটার্সবুর্গের ‘ইউরোপীয় বার্তাবহ’** ‘পুঁজি’ গ্রন্থের পদ্ধতির আলোচনার জন্য বিশেষভাবে লেখা একটি প্রবন্ধে*** (মে সংখ্যা,

* Зибер Н., «Теория ценности и капитала Д. Рикардо», Киев, 1871, стр. 170. — সম্পাঃ

** «Вестник Европы». — সম্পাঃ

*** সেণ্ট পিটার্সবুর্গ বিশ্ববিদ্যালয়ে একজন অধ্যাপক কাউফমান লিখিত একটি প্রবন্ধের কথা এখানে বলা হয়েছে; প্রবন্ধটির শিরোনামা «Точка зрения *политико-экономической критики у К. Маркса*». — সম্পাঃ

১৮৭২, পৃঃ ৪২৭-৪৩৬) আমার পদ্ধতিকে কঠোর বাস্তবধর্মী বলে স্বীকৃতি দিয়েছে, কিন্তু আমার উপস্থাপন রীতিকে, দুর্ভাগ্যক্রমে, জার্মান-দ্বন্দ্বমূলক বলে অভিহিত করেছে। এখানে বলা হয়েছে, 'প্রথম দৃষ্টিতে, বিষয়বস্তুর বাহ্য উপস্থাপন-রীতির ভিত্তিতে বিচার করলে মার্কস হচ্ছেন ভাববাদী দার্শনিকদের মধ্যে সবচেয়ে বেশী ভাববাদী — কথাটির অবশ্য জার্মান অর্থে অর্থাৎ কদর্থে। কিন্তু আসলে অর্থতত্ত্বগত সমালোচনার কাজে তিনি তাঁর পূর্বগামীদের সকলের তুলনায় বহুগুণ বেশী বস্তুবাদী। তাঁকে কোনমতেই ভাববাদী বলা যায় না।' এই লেখকের নিজের সমালোচনা থেকেই কয়েকটি অংশের উদ্ধৃতি দিয়েই তাঁকে সবচেয়ে ভালো জবাব দেওয়া যায়। আমার যে সব পাঠকের কাছে রুশ ভাষায় মূল লেখাটি অনধিগম্য, তাঁদের কাছে এই উদ্ধৃতি আকর্ষণীয় হতে পারে।

আমার 'অর্থশাস্ত্রের সমালোচনা প্রসঙ্গে' গ্রন্থের ১৮৫৯-এর বার্লিন সংস্করণের ভূমিকায়, ৪—৭ পৃষ্ঠায়, যেখানে আমি আমার পদ্ধতির বস্তুবাদী ভিত্তির আলোচনা করেছি তা থেকে একটি উদ্ধৃতি তুলে দিয়ে লেখক বলেছেন:

'যে জিনিষটি মার্কসের কাছে গুরুত্বপূর্ণ তা হচ্ছে, যে ব্যাপারের অনুসন্ধানে তিনি ব্যাপৃত, তার অন্তর্নিহিত নিয়মের উদ্ঘাটন। আর কোনো নির্দিষ্ট ঐতিহাসিক কালের মধ্যে এই ঘটনার যে একটি নির্দিষ্ট রূপ এবং পারস্পরিক সম্পর্ক বর্তমান সেই দিক থেকে ঘটনাবলীকে নিয়ন্ত্রণ করছে যে নিয়ম শুধু সেইটাই তাঁর কাছে গুরুত্বপূর্ণ নয়। তাঁর কাছে আরো বেশী গুরুত্বপূর্ণ হল ঘটনার পরিবর্তনের নিয়ম, তাদের বিকাশের নিয়ম, অর্থাৎ তাদের এক রূপ থেকে রূপান্তরের, এক ধরনের সম্পর্কাবলী থেকে আর এক ধরনের সম্পর্কাবলীতে উত্তরণের নিয়ম। নিয়মটি একবার আবিষ্কৃত হবার পর, সমাজ-জীবনে যেসব ফলাফলের মধ্য দিয়ে এর প্রকাশ, সেগুলির তিনি পুঙ্খানুপুঙ্খ অনুসন্ধান করেছেন। কাজে কাজেই মার্কস কেবল একটি বিষয় নিয়েই ব্যস্ত: কঠোর বৈজ্ঞানিক অনুসন্ধানের মাধ্যমে সমাজ পরিস্থিতির ক্রমিক নির্ধারিত ধারার অনিবার্যতা প্রমাণ; এবং মৌলিক ভিত্তি হিসাবে যে সব তথ্য তাঁর কাজে লাগবে, যথাসম্ভব নিরপেক্ষভাবে তাদের প্রতিষ্ঠা। এর জন্য তাঁর একই সঙ্গে এটুকু প্রমাণ করাই যথেষ্ট যে বর্তমান ব্যবস্থা আবশ্যিক, এবং অপর যে ব্যবস্থায় এর রূপান্তর অনিবার্য তা-ও সমান আবশ্যিক এবং সেটা মানুষ বিশ্বাস করুক বা না করুক, এ বিষয়ে সচেতন হোক আর না হোক। মার্কস সমাজের গতিকে প্রাকৃতিক ঐতিহাসিক একটি প্রক্রিয়া বলেই বিবেচনা করেন, এই প্রক্রিয়া যে নিয়মের দ্বারা নিয়ন্ত্রিত সে নিয়ম মানুষের ইচ্ছা, চেতনা এবং বুদ্ধি নিরপেক্ষই শুধু নয়, বরং সেই ইচ্ছা, চেতনা ও বুদ্ধির নিয়ন্ত্রণকারী ... যদি সভ্যতার ইতিহাসে সচেতন উপাদানটি এত গৌণ ভূমিকা গ্রহণ করে তবে একথা তো স্বয়ংসিদ্ধ যে, যে বিচারানুসন্ধানের বিষয়বস্তু সভ্যতা, সে অনুসন্ধান নিজের ভিত্তি হিসাবে চেতনার কোনো ফল বা কোনো রূপকে গ্রহণ করবে সবচেয়ে কম। অর্থাৎ কোনো

ভাব নয়, একমাত্র বাস্তব ঘটনা থেকেই তার শুরু। এই ধরনের অনুসন্ধান নিজেকে নিবদ্ধ রাখবে ঘটনাকে ভাবের সঙ্গে নয় — অপর এক ঘটনার সঙ্গে প্রতিস্থাপন ও তুলনার মধ্যে। এই অনুসন্ধানের ক্ষেত্রে যা বিশেষ জরুরি তা হচ্ছে এই যে, যতদূর সম্ভব যথাযথভাবে উভয় ঘটনারই অনুসন্ধান করতে হবে, এবং সত্যসত্যই যে তারা পরস্পর এক বিবর্তনের বিভিন্ন স্তর, তা দেখতে হবে। কিন্তু সর্বাধিক গুরুত্বপূর্ণ হল এরকম বিবর্তনের বিভিন্ন স্তরগুলি যে ক্রমান্বয়িক ধারায়, যে ঘটনাপরম্পরা ও যে পর্যায়ক্রমের ভিতর দিয়ে আত্মপ্রকাশ করছে তাদের কঠোর বিশ্লেষণ।

কিন্তু বলা যেতে পারে যে, বর্তমানের ক্ষেত্রেই প্রযুক্ত হোক কিংবা অতীতের ক্ষেত্রেই হোক, অর্থনৈতিক জীবনের সাধারণ নিয়মগুলি এক এবং অভিন্ন। একথা মার্কস সরাসরি অস্বীকার করেছেন। তাঁর মতে এই ধরনের অমূর্ত নিয়মের অস্তিত্ব নেই। পক্ষান্তরে, তাঁর মতে প্রতিটি ঐতিহাসিক পর্বের নিজস্ব নিয়ম আছে... সমাজ যখনই বিকাশের একটি নির্দিষ্ট পর্ব কাটিয়ে সেই স্তর থেকে অপর একটি স্তরে উত্তীর্ণ হতে থাকে তখনই সে অন্য নিয়মেরও অধীন হতে শুরু করে। এক কথায় বলা যায় যে, জীববিজ্ঞানের অন্যান্য শাখায় ক্রমবিকাশের ইতিহাসেরই অনুরূপ একটি ঘটনা হল অর্থনৈতিক জীবন। পুরনো অর্থতাত্ত্বিকেরা যে অর্থতাত্ত্বিক নিয়মাবলীর সঙ্গে পদার্থবিজ্ঞান বা রসায়নবিজ্ঞানের নিয়মাবলীর সাদৃশ্য দেখাতেন, তাতে তাঁরা অর্থতাত্ত্বিক নিয়মাবলীর প্রকৃতি ভুল বুঝেছিলেন। ঘটনার বেশী পূর্ণাঙ্গ বিশ্লেষণে দেখা যাবে উদ্ভিদ ও প্রাণীদের মতোই বিভিন্ন সমাজসত্তার মধ্যেও মৌলিক পার্থক্য আছে। কেবল তাই নয়, এই সত্তাগুলির বিভিন্ন গঠনের ফলে, তাদের বিশেষ বিশেষ ধরনের অঙ্গের ফলে, ঐসব অঙ্গ যে বিভিন্ন অবস্থায় কাজ করে ইত্যাদি, এই সবের ফলে একই ঘটনা একেবারে ভিন্ন নিয়মের বশীভূত হয়। দৃষ্টান্তস্বরূপ, সর্বকালে ও সর্বক্ষেত্রে জনসংখ্যাবৃদ্ধির নিয়মটা একই, একথা মার্কস অস্বীকার করছেন। পক্ষান্তরে তিনি দৃঢ়ভাবে এ কথাই বলেছেন যে বিবর্তনের প্রত্যেক স্তরেরই জনসংখ্যা সম্পর্কে নিজ নিজ নিয়ম আছে... উৎপাদন-শক্তির বিকাশের মাত্রার বিভিন্নতার সঙ্গেই সামাজিক অবস্থা এবং সেই অবস্থার নিয়ামক নিয়মও বিভিন্ন হয়। যখন মার্কস এই দৃষ্টিভঙ্গি থেকে পুঁজির আধিপত্যাধীন সমাজ-ব্যবস্থার অনুধাবন ও ব্যাখ্যায় আত্মনিয়োগ করেন, তখন তিনি কেবল কঠোর বিজ্ঞানসম্মতভাবে সেই লক্ষ্যটিকেই সূত্রবদ্ধ করেন, যা হওয়া উচিত অর্থনৈতিক জীবনের প্রত্যেকটি যথাযথ অনুসন্ধানের লক্ষ্য। একটা নির্দিষ্ট সমাজসত্তার উদ্ভব, অস্তিত্ব, বিকাশ, বিনাশ এবং আরেক উন্নততর সমাজসত্তা কর্তৃক তার স্থান গ্রহণ যে বিশেষ নিয়মসমূহের দ্বারা নিয়ন্ত্রিত, সেই নিয়মগুলির উদ্ঘাটনের মধ্যেই এই ধরনের অনুসন্ধানের বৈজ্ঞানিক মূল্য। বাস্তবপক্ষে এই মূল্যই রয়েছে মার্কসের গ্রন্থটিতে।'

লেখক প্রকৃতপক্ষে আমার পদ্ধতি বলে যেটিকে গ্রহণ করেছেন এবং এমন

চমৎকারভাবে ও (আমার দ্বারা সেই পদ্ধতি প্রয়োগ প্রসঙ্গে) এমন সহৃদয়তার সঙ্গে যা চিত্রিত করেছেন তা দ্বান্দ্বিক পদ্ধতির চিত্রায়ণ ছাড়া আর কী?

অবশ্যই অনুসন্ধানের পদ্ধতি থেকে উপস্থাপনার পদ্ধতি নিশ্চয়ই রূপের ক্ষেত্রে পৃথক হবে। প্রথমটি পুঙ্খানুপুঙ্খরূপে বিভিন্ন মালমসলাকে আয়ত্ত করে, বিকাশের বিভিন্ন ধরনগুলিকে বিশ্লেষণ করে, তাদের অন্তর্নিহিত সম্পর্কগুলিকে নির্ণয় করে। এই কাজ সম্পন্ন হবার পরেই কেবল প্রকৃত গতিধারা সম্যকভাবে বর্ণনা করা সম্ভব। এ কাজ যদি সাফল্যের সঙ্গে করা যায়, সংশ্লিষ্ট বিষয়বস্তুটির জীবনধারা যদি আয়নার মতো নিখুঁতভাবে প্রতিবিম্বিত হয়, তা হলে মনে হতে পারে যেন আমাদের সামনে কেবল একটা a priori যুক্তি-বিন্যাস দেখছি।

আমার দ্বান্দ্বিক পদ্ধতি হেগেলীয় পদ্ধতি থেকে শুধু পৃথক নয়, সরাসরি বিপরীত। হেগেলের কাছে মানব-মস্তিষ্কের জীবনপ্রক্রিয়া, অর্থাৎ চিন্তনের প্রক্রিয়া, যাকে তিনি 'ভাব' নাম দিয়ে একটি স্বাধীন কর্তায় রূপান্তরিত করেছেন, তাই হল বাস্তব জগতের সৃষ্টিকর্তা এবং বাস্তব জগৎ হল শুধুমাত্র এই 'ভাব'এর বাহ্যিক, ইন্দ্রিয়গ্রাহ্য রূপ। অন্যপক্ষে, আমার কাছে ভাব মানব-মনে প্রতিবিম্বিত এবং চিন্তার রূপে রূপায়িত বাস্তব জগৎ ছাড়া আর কিছুই নয়।

প্রায় ত্রিশ বৎসর আগে যখন হেগেলীয় দ্বান্দ্বিক তত্ত্বই ছিল রেওয়াজ, তখনই আমি তার রহস্য-সৃষ্টির দিকটাকে সমালোচনা করি। কিন্তু যখন আমি 'পুঁজি'র প্রথম খণ্ড রচনায় ব্যস্ত সেই সময় যাঁরা আজ জার্মানির সংস্কৃতিরাজ্যে বাগাড়ম্বর করে থাকেন সেই খিটখিটে, উদ্ধত, মাঝারি বুদ্ধি আধুনিকেরা (Epigoni) হেগেল সম্বন্ধে ঠিক তেমন আচরণে আনন্দ পাচ্ছিলেন, লেসিং-এর সমকালে মহাবীর মজেস মেন্দেলসন যেভাবে দেখতেন স্পিনোজাকে অর্থাৎ 'মরা কুকুরের' মতো। সেইজন্যই আমি প্রকাশ্যে নিজেকে সেই শক্তিশালী মনীষীর ছাত্র বলে ঘোষণা করেছিলাম, এবং এমন কি মূল্যতত্ত্বের অধ্যায়ে এখানে সেখানে তাঁর বিশেষ বাচনভঙ্গি নিয়ে খেলাও করেছি। হেগেলের হাতে দ্বান্দ্বিক তত্ত্ব রহস্যায়িত হলেও সম্যক ও সচেতনভাবে এই পদ্ধতির ক্রিয়ার সাধারণ রূপটিকে সর্বপ্রথম উপস্থিত করতে তাঁর বাধেনি। হেগেলের পদ্ধতি দাঁড়িয়ে ছিল মাথায় ভর দিয়ে। রহস্যের খোলসের ভিতর থেকে যুক্তিসিদ্ধ শাঁসটি আবিষ্কার করতে হলে একে আবার উল্টিয়ে ঠিকমত দাঁড় করাতে হবে।

রহস্যবাদী রূপেই দ্বান্দ্বিক তত্ত্ব জার্মানিতে রেওয়াজ হয়ে দাঁড়িয়েছিল কারণ, মনে হত যেন প্রচলিত বিধি-ব্যবস্থাকে তা নবরূপ ও মহিমা দান করছে। অন্যদিকে যুক্তিসিদ্ধ রূপে তা বুর্জোয়াতন্ত্র ও তাদের মতসর্বস্ব অধ্যাপকদের কাছে বিশ্রী ও জঘন্য ঠেকে কারণ, দ্বান্দ্বিক তত্ত্বের যুক্তিসিদ্ধ রূপের মধ্যে প্রচলিত ব্যবস্থার উপলব্ধি ও ইতিবাচক স্বীকৃতির সঙ্গে সঙ্গে আছে সেই ব্যবস্থার নেতীকরণ, অবশ্যম্ভাবী

ভাঙনেরও স্বীকৃতি: কারণ, এই তত্ত্ব ঐতিহাসিকভাবে বিকশিত প্রতিটি সমাজরূপকে প্রবহমান গতিধারা হিসাবে দেখে এবং সেই হেতু তার ক্ষণিক অস্তিত্বের মতো তার অস্থায়ী প্রকৃতিটাও সমান নজরে রাখে; কারণ, এ তত্ত্বের ওপর জোর করে কিছু চাপানো যায় না, এবং এ তত্ত্ব মর্মগতভাবেই সমালোচনামূলক ও বৈপ্লবিক।

আধুনিক শ্রমশিল্প যে পর্যায়ক্রমিক চক্রের মধ্য দিয়ে চলে এবং যে চক্রের চরম বিন্দু হল বিশ্বজনীন সংকট, — সেই চক্রের পরিবর্তনসমূহের মধ্য দিয়েই পুঁজিবাদী সমাজের গতিধারায় নিহিত বিরোধগুলি কাজের মানুষ বুর্জোয়াদের কাছে অত্যন্ত স্পষ্টভাবে ধরা দেয়। সেই সংকট আর একবার ঘনায়মান, যদিও তা এখনো তার অতিপ্রাথমিক অবস্থাতেই রয়েছে: আর এই সংকটের কার্যক্ষেত্রের সর্বজনীনতা এবং এর ক্রিয়াকাণ্ডের তীব্রতা নতুন, পবিত্র প্রুশো-জার্মান সাম্রাজ্যের গজিয়ে ওঠা ভুঁইফোরদের মাথাতেও দ্বান্দ্বিক তত্ত্ব ঢুকিয়ে দেবে।

**কার্ল মার্কস**

লণ্ডন, ২৪ জানুয়ারি, ১৮৭৩

মার্কসের 'পুঁজি'র দ্বিতীয় সংস্করণে প্রথম প্রকাশিত

লণ্ডন, ১৮৮৭, ইংরেজী সংস্করণ অনুসারে অনূদিত এঙ্গেলস কর্তৃক সম্পাদিত

## কার্ল মার্কস

# পুঁজিবাদী সঞ্চয়ের ঐতিহাসিক ঝোঁক

### 'পুঁজি' গ্রন্থের প্রথম খণ্ডের ৩২শ অধ্যায়

পুঁজির আদি সঞ্চয়, অর্থাৎ তার ঐতিহাসিক উৎপত্তি বিশ্লেষণ করলে কী দাঁড়ায়? যে পরিমাণে তা দাস ও ভূমিদাসদের সরাসরি মজুরি-খাটা শ্রমিকে রূপান্তর নয়, এবং সেইহেতু শুধুমাত্র রূপের পরিবর্তন নয়, সেই পরিমাণে তার একমাত্র মানে হল সাক্ষাৎ উৎপাদকদের উচ্ছেদসাধন, অর্থাৎ নিজের শ্রমের ভিত্তিতে প্রতিষ্ঠিত ব্যক্তিগত সম্পত্তির বিলোপ। সামাজিক, যৌথ সম্পত্তির বিপরীত প্রতিষ্ঠান হিসাবে ব্যক্তিগত সম্পত্তির অস্তিত্ব একমাত্র সেখানেই সম্ভব যেখানে শ্রমের উপায় ও শ্রম প্রয়োগের বাহ্যিক শর্তাবলী থাকে ব্যক্তিগতভাবে বিভিন্ন লোকের হাতে। কিন্তু এইসব লোক শ্রমজীবী, কি শ্রমজীবী নয়, সেই অনুসারে ব্যক্তিগত সম্পত্তির প্রকৃতির পার্থক্য হয়। প্রথম দৃষ্টিতে তার যে অসংখ্য ছায়াপাত ধরা পড়ে তা এই দুই চরম অবস্থানের অন্তর্বর্তী নানা পর্যায়ের অনুরূপ। শ্রমকারীর উৎপাদনের উপায়সমূহে তার ব্যক্তিগত সম্পত্তি হল ছোট শিল্পের ভিত্তি — তা সে কৃষিশিল্পই হোক, বা শ্রমশিল্পই হোক, বা উভয়ই হোক; ছোট শিল্প আবার সামাজিক উৎপাদন ও শ্রমকারী মানুষের স্বাধীন ব্যক্তিত্ব বিকাশে এক অতি প্রয়োজনীয় শর্ত। উৎপাদনের এই ক্ষুদ্রায়তন পদ্ধতির অস্তিত্ব অবশ্য দাস প্রথায়, ভূমিদাস ব্যবস্থায় ও অধীনতার অন্যান্য স্তরেও দেখা যায়। কিন্তু যেখানে শ্রমকারী শ্রমের যে উপায় কাজে লাগায় তার মালিক সে নিজেই — কৃষক যে জমি চাষ করে তার মালিক সে নিজেই, কারিগর দক্ষহাতে যে সব যন্ত্রপাতি ব্যবহার করে তার মালিক সে নিজেই, — একমাত্র সেখানেই এই উৎপাদন-পদ্ধতি বিশেষ উন্নতিলাভ করে, তার সমস্ত উদ্যোগ স্ফুরিত হয়, এবং যথার্থ চিরায়ত স্বকীয় রূপটি গ্রহণ করে। এই ধরনের উৎপাদন-পদ্ধতিতে ধরে নেওয়া হয় যে, জমি টুকরা টুকরা করে ফেলা হয়েছে এবং উৎপাদনের অন্যান্য উপায়ও ছড়িয়ে পড়েছে। এই পদ্ধতি যেমন উৎপাদনের এইসব উপায়ের

কেন্দ্রীকরণ বর্জন করে চলে, তেমনি সমবায়ীকরণ, উৎপাদনের প্রতিটি পৃথক ধারায় শ্রমবিভাগ, সমাজ কর্তৃক প্রাকৃতিক শক্তির নিয়ন্ত্রণ ও উৎপাদনের কাজে তার প্রয়োগ এবং সামাজিক উৎপাদন-শক্তিসমূহের স্বাধীন বিকাশও বর্জন করে চলে। সংকীর্ণ ও কমবেশী আদিম গণ্ডির মধ্যে সীমাবদ্ধ এক সমাজ ও উৎপাদন-ব্যবস্থার সঙ্গেই একমাত্র এ পদ্ধতি খাপ খায়। পেকের ঠিকই বলেছিলেন যে এ পদ্ধতিকে চিরস্থায়ী করার মানে হল 'সর্বজনীন মাঝারিপনার বিধান দেওয়া'। বিকাশের এক নির্দিষ্ট স্তরে এ পদ্ধতি নিজেই তার বিলোপের বৈষয়িক কারিকাগুলিকে সৃষ্টি করে। সেই মুহূর্ত থেকে সমাজের বুকে নতুন নতুন শক্তি ও আবেগ জেগে ওঠে; কিন্তু পুরানো সামাজিক সংগঠন তাদের শৃঙ্খলাবদ্ধ ও দমিত করে রাখে। তাকে ধ্বংস করতেই হয়; তাকে ধ্বংস করাও হয়। তার ধ্বংস, ব্যক্তিগত ও বিক্ষিপ্ত উৎপাদনের উপায়সমূহের সমাজগত কেন্দ্রীভূত উপায়ে রূপান্তর, বহু ব্যক্তির অতি ক্ষুদ্র সম্পত্তিগুলির অল্প কয়েকজনের বিরাট সম্পত্তিতে পরিণতি, ভূমি থেকে, প্রাণধারণের উপকরণ ও শ্রমের উপায় থেকে বিশাল জনসংখ্যার উচ্ছেদ — জনগণের বিরাট অংশের এই ভয়াবহ ও বেদনাদায়ক উচ্ছেদই পুঁজির ইতিবৃত্তের মুখবন্ধ। এর মধ্যে আসে বলপ্রয়োগমূলক নানা পদ্ধতি, তার ভিতর যেগুলি পুঁজির আদি সঞ্চয়ের প্রণালী হিসাবে যুগান্তকারী, শুধু তাদের কথাই আমরা প্রসঙ্গত আলোচনা করেছি। নিষ্ঠুর বর্বরতার সঙ্গে আর অতি কলঙ্কিত, অতি ঘৃণ্য, অতি হীন, অতি নীচ-জঘন্য রিপুর প্রকোপে সাক্ষাৎ উৎপাদকদের উচ্ছেদসাধন করা হয়েছিল। যে স্বোপার্জিত ব্যক্তিগত সম্পত্তির মূল বলা চলে বিচ্ছিন্ন স্বাধীন শ্রমকারী ব্যক্তিকে তার শ্রমের শর্তাবলীর সঙ্গে একত্রে মেলানো, তার জায়গায় আসে পুঁজিবাদী ব্যক্তিগত সম্পত্তি — যার ভিত্তি হল অপরের, নামে মাত্র স্বাধীন শ্রমের অর্থাৎ মজুরি-খাটা শ্রমের শোষণ।*

রূপান্তর সাধনের এই ধারা যখনই পুরানো সমাজকে আপাদমস্তক যথেষ্ট পরিমাণ পচিয়ে ফেলে, যখনই মেহনতকারীরা প্রলেতারীয়তে পরিণত হয়, তাদের শ্রমের উপায়সমূহ যখনই পর্যবসিত হয় পুঁজিতে, পুঁজিবাদী উৎপাদন-ব্যবস্থা যখনই নিজের পায়ে দাঁড়ায়, তখনই শ্রমের আরো সমাজীকরণ এবং ভূমি ও উৎপাদনের অন্যান্য উপায়সমূহের সমাজ-নিয়োজিত উৎপাদনের উপায়সমূহে, অর্থাৎ সাধারণ উপায়সমূহে

* 'আমরা এমন এক অবস্থায় রয়েছি যা সমাজের পক্ষে সম্পূর্ণ নতুন ... আমরা সম্পত্তির প্রতিটি রূপকে শ্রমের প্রতিটি রূপ থেকে পৃথক করার চেষ্টা করছি।' সিসমন্দি, ***Nouveaux Principes de l'Economie Politique, Vol. II, p. 434.*** (মার্কসের টীকা।)

মার্কস এখানে এস. সিসমন্দির লেখা **Nouveaux principes d'economie politique, ou de la richesse dans ses rapports avec la population, Vols. I-II, Paris, 1827** বইটির দ্বিতীয় সংস্করণের কথা উল্লেখ করছেন। — সম্পাঃ

আরো রূপান্তর সাধন, তথা ব্যক্তিগত মালিকদেরও আরো উচ্ছেদসাধন এক নতুন রূপ নেয়। যে শ্রমকারী নিজের জন্য কাজ করছে এবার আর তাকে উচ্ছেদের কথা নয়, এবার যে পুঁজিপতি বহু শ্রমিককে শোষণ করছে তাকেই উচ্ছেদ করতে হবে। পুঁজিবাদী উৎপাদনের অন্তর্লীন নিয়মের ক্রিয়াতেই, পুঁজির কেন্দ্রীকরণের ফলেই এই উচ্ছেদ সাধিত হয়। একজন পুঁজিপতি সবসময়েই বহু পুঁজিপতিকে শেষ করে। এই কেন্দ্রীকরণ, বা স্বল্পসংখ্যক পুঁজিপতি দ্বারা বহু পুঁজিপতির এই উচ্ছেদসাধনের সঙ্গে সঙ্গেই ক্রমবর্ধমান আকারে বিকাশ লাভ করতে থাকে শ্রমপ্রক্রিয়ার সমবায় রূপ, বিজ্ঞানের সচেতন কারিগরী প্রয়োগ, পরিকল্পিত জমিচাষ, শ্রমের যন্ত্রপাতির এমন শ্রমের যন্ত্রপাতিতে রূপান্তর যা শুধু সমষ্টিগতভাবেই ব্যবহার করা চলে, যৌথ সমাজীকৃত শ্রমের উৎপাদনের উপায় হিসাবে ব্যবহার করার মাধ্যমে উৎপাদনের সকল উপায়সমূহের মিতব্যয়ীকরণ, বিশ্ববাজারের জালে সব জাতির বিজড়ণ, আর সেইসঙ্গে পুঁজিবাদী আমলের আন্তর্জাতিক চরিত্র। যেসব ধনকুবের এই রূপান্তরসাধন-ক্রিয়ার সবটুকু সুবিধা জবরদখল করে একচেটিয়া অধিকার স্থাপন করে, তাদের সংখ্যা যেমন ক্রমাগত কমতে থাকে, তারই সঙ্গে সঙ্গে বাড়তে থাকে দারিদ্র্য, নিপীড়ন, দাসত্ব, অধঃপতন ও শোষণের পুঞ্জীভূত পরিমাণ, কিন্তু এরই সঙ্গে সঙ্গে শ্রমিক শ্রেণীর বিদ্রোহও বাড়তে থাকে, সে শ্রেণীর সংখ্যা ক্রমাগত বৃদ্ধি পায়, পুঁজিবাদী উৎপাদনক্রিয়ার ব্যবস্থাতেই সে শ্রেণী হয়ে উঠে সুশৃঙ্খল, ঐক্যবদ্ধ ও সংগঠিত। পুঁজির একচেটিয়া ব্যবস্থার সঙ্গে সঙ্গে ও তারই নেতৃত্বে উৎপাদনের যে পদ্ধতির উদ্ভব ও উন্নতি হয়েছে, সে পদ্ধতির পথে শৃঙ্খল হয়ে দাঁড়ায় সেই একচেটিয়া ব্যবস্থা। উৎপাদনের উপায়সমূহের কেন্দ্রীকরণ আর শ্রমের সমাজীকরণ শেষ পর্যন্ত এমন এক বিন্দুতে গিয়ে পৌঁছায় যেখানে পুঁজিবাদী খোলসের সঙ্গে তা আর খাপ খায় না। খোলসটা ফেটে যায়। পুঁজিবাদী ব্যক্তিগত সম্পত্তির মৃত্যু ঘণ্টা বাজে। উচ্ছেদ ঘটে উচ্ছেদকারীদের।

পুঁজিবাদী উৎপাদন-পদ্ধতির যা ফল সেই পুঁজিবাদী দখলী ব্যবস্থা থেকেই পুঁজিবাদী ব্যক্তিগত সম্পত্তির সৃষ্টি। স্বীয় শ্রমের ভিত্তিতে প্রতিষ্ঠিত ব্যক্তিগত সম্পত্তির এই হল প্রথম নেতীকরণ। প্রাকৃতিক নিয়মের অমোঘতায় পুঁজিবাদী উৎপাদন নিজেরই নেতির সৃষ্টি করে। এ হল নেতির নেতীকরণ। এতে উৎপাদকের জন্য ব্যক্তিগত মালিকানা পুনঃস্থাপিত হয় না, কিন্তু সে পায় পুঁজিবাদী যুগের অর্জনের ভিত্তিতে অর্থাৎ সহযোগিতা এবং সমষ্টিগতভাবে ভূমি ও উৎপাদনের উপায়সমূহের অধিকারের ভিত্তিতে প্রতিষ্ঠিত ব্যক্তিগত সম্পত্তি।

যে পুঁজিবাদী ব্যক্তিগত সম্পত্তি বাস্তবিক পক্ষে ইতিমধ্যেই সমাজীকৃত উৎপাদনের উপর নির্ভর করছে তাকে সমাজীকৃত সম্পত্তিতে রূপান্তর সাধনের তুলনায় স্বভাবতই

অনেক বেশী দীর্ঘস্থায়ী, প্রচণ্ডতর ও কঠিনতর ছিল ব্যক্তি শ্রমের ভিত্তিতে প্রতিষ্ঠিত বিচ্ছিন্ন ব্যক্তিগত সম্পত্তিকে পংজিবাদী ব্যক্তিগত সম্পত্তিতে রূপান্তরিত করার প্রক্রিয়াটা। শেষোক্ত ক্ষেত্রে হয়েছিল অল্প কয়েকজন জবরদখলী দ্বারা ব্যাপকজনের উচ্ছেদসাধন; আর পূর্বোক্ত ক্ষেত্রে ঘটছে ব্যাপক জনগণ কর্তৃক অল্প কয়েকজন জবরদখলীর উচ্ছেদ।*

১৮৬৭ সালে হামবুর্গে মার্কসের 'পংজি' গ্রন্থে প্রকাশিত

লণ্ডন, ১৮৮৭, ইংরেজী সংস্করণ অনুযায়ী মুদ্রিত, এঙ্গেলস কর্তৃক সম্পাদিত
ইংরেজী থেকে অনুবাদ

---

* 'যন্ত্রশিল্পের যে অগ্রগতি বুর্জোয়া শ্রেণী না ভেবেই বাড়িয়ে চলে, তার ফলে শ্রমিকদের প্রতিযোগিতা-হেতু বিচ্ছিন্নতার জায়গায় আসে সম্মিলন-হেতু বিপ্লবী ঐক্য। সুতরাং, যে ভিত্তির উপর দাঁড়িয়ে বুর্জোয়া শ্রেণী উৎপাদন করে ও উৎপন্ন দখল করে, আধুনিক শিল্পের বিকাশ তার পায়ের তলা থেকে সেই ভিত্তিটাই কেড়ে নিচ্ছে। তাই বুর্জোয়া শ্রেণী সৃষ্টি করছে সর্বোপরি তারই সমাধি-খনকদের। বুর্জোয়ার পতন এবং প্রলেতারিয়েতের জয়লাভ, দুইই সমান অনিবার্য ... আজকের দিনে বুর্জোযাদের মুখোমুখি যেসব শ্রেণী দাঁড়িয়ে আছে তার মধ্যে শুধু প্রলেতারিয়েত হল প্রকৃত বিপ্লবী শ্রেণী। অপর শ্রেণীগুলি আধুনিক যন্ত্রশিল্পের সামনে ক্ষয় হতে হতে লোপ পায়; প্রলেতারিয়েত হল সেই যন্ত্রশিল্পের বিশিষ্ট ও অপরিহার্য সৃষ্টি ... নিম্ন মধ্যবিত্ত, ছোট হস্তশিল্প-কারখানার মালিক, দোকানদার, কারিগর, চাষী — এরা সকলে বুর্জোযাদের বিরুদ্ধে লড়ে মধ্য শ্রেণীর টুকরো হিসাবে নিজেদের অস্তিত্বটাকে ধ্বংসের মুখ থেকে বাঁচাবার জন্য ... তাই তারা বিপ্লবী নয়, রক্ষণশীল। বলতে গেলে প্রতিক্রিয়াশীলও, কেননা ইতিহাসের চাকা পিছনে ঘোরাবার চেষ্টা করে তারা।' (মার্কসের টীকা।) মার্কস এই উদ্ধৃতিটি নিয়েছিলেন 'কমিউনিস্ট পার্টির ইশতেহার' থেকে, এই খণ্ডের প্রথম অংশের ৩৫-৩৭ পৃষ্ঠা দ্রষ্টব্য। — সম্পাঃ

## ফ্রেডারিক এঙ্গেলস

# মার্কসের 'পুঁজি'

### ১

পুঁজিপতি এবং শ্রমিকেরা যতদিন ধরে পৃথিবীতে আছে ততদিনের মধ্যে এমন কোনো বই বেরোয়নি শ্রমিকদের কাছে যার গুরুত্ব আমাদের আলোচ্য বইটির সমান। পুঁজি ও শ্রমের সম্পর্ক নিয়ে, আমাদের সমগ্র বর্তমান সমাজ-ব্যবস্থা যে অক্ষের উপর ঘুরছে তা নিয়ে এই প্রথম বিজ্ঞানসম্মত আলোচনা করা হল; আর তা করা হয়েছে এমন সম্পূর্ণতা ও তীক্ষ্ণতার সঙ্গে যা শুধু একজন জার্মানের পক্ষেই সম্ভব। ওয়েন, সাঁ-সিমোঁ বা ফুরিয়ের লেখা এখনও মূল্যবান এবং ভবিষ্যতেও তা থাকবে, তবু সর্বোচ্চ শিখরে দাঁড়ালে পর্যবেক্ষকের চোখে নিচেকার পার্বত্যদৃশ্য যেমনভাবে ধরা দেয়, তেমনই স্পষ্টভাবে এবং সমগ্রভাবে আধুনিক সামাজিক সম্পর্কের সমগ্র ক্ষেত্র দেখতে পারার মতো উচ্চতায় আরোহণের কাজটা একজন জার্মানের জন্যই রাখা ছিল।

অর্থশাস্ত্র এতদিন পর্যন্ত আমাদের শিখিয়েছিল যে, শ্রম হল সব সম্পদের উৎস আর সব মূল্যের মাপকাঠি; অর্থাৎ দুটো জিনিসের উৎপাদনে যদি সমান শ্রমকাল লেগে থাকে তাহলে তাদের মূল্য হবে সমান, এবং একটির বিনিময়ে অন্যটিকে নেওয়া চলবে, কারণ গড়পড়তার হিসাবে কেবল সমান সমান মূল্যেরই পারস্পরিক বিনিময় সম্ভব। কিন্তু অর্থশাস্ত্র সঙ্গে সঙ্গে একথাও শেখায় যে, এক ধরনের সঞ্চিত শ্রমও আছে, যাকে আখ্যা দেওয়া হয় পুঁজি, এই পুঁজির মধ্যে এমন সহায়ক উৎস আছে যার ফলে পুঁজি জীবন্ত শ্রমের উৎপাদনক্ষমতা শতগুণ, সহস্রগুণ বাড়িয়ে দেয় এবং তারই বদলে দাবি করে একটা নির্দিষ্ট ক্ষতিপূরণ যাকে বলা হয় মুনাফা বা লাভ। আমাদের সবারই জানা আছে যে বাস্তবক্ষেত্রে এ ব্যাপারটা ঘটে এমনভাবে যাতে সঞ্চিত মৃত শ্রমের মুনাফা ক্রমাগত আরও বিশাল আকার ধারণ করতে থাকে, পুঁজিপতির পুঁজি ক্রমাগত হয়ে উঠতে থাকে আরও বিপুল, অথচ জীবন্ত শ্রমের মজুরি ক্রমাগত কমে যায় আর শুধু মজুরির উপরই নির্ভর করে যে বিপুলসংখ্যক শ্রমিক বেঁচে আছে তাদের সংখ্যা ও দারিদ্র্য আরও বেড়ে চলে। এই বিরোধের সমাধান কোথায়? কী করে পুঁজিপতির মুনাফা থাকে

যদি শ্রমিক তার উৎপন্ন দ্রব্যে যেটুকু শ্রম যুক্ত করে দেয় তার পূর্ণমূল্য সে নিজেই পেয়ে যায়? অথচ তাই হওয়া উচিত, কারণ শুধুমাত্র সমান সমান মূল্যেরই পারস্পরিক বিনিময় চলে। অন্যদিকে, বহু অর্থতত্ত্ববিদেরা যা স্বীকার করেন, সেভাবে শ্রমিকের উৎপন্ন দ্রব্য যদি শ্রমিক ও পুঁজিপতির মধ্যে ভাগ হয়ে যায়, তাহলে সমান সমান মূল্যের পারস্পরিক বিনিময় হয় কী ভাবে, শ্রমিক তার উৎপন্ন দ্রব্যের পূর্ণমূল্য পায় কী করে? এতদিন পর্যন্ত অর্থশাস্ত্র এই বিরোধের সামনে অসহায়ের মতো দাঁড়িয়েছিল; এমন সব কথা বিব্রতভাবে লিখে আসছে বা আমতা আমতা করে বলেছে যার কোনো অর্থ হয় না। এমন কি অর্থশাস্ত্রের পূর্বতন সব সমাজতন্ত্রী সমালোচকরাও এই বিরোধেরই উপর জোর দেওয়া ছাড়া আর কিছুই করতে পারেননি; এতদিন কেউ তার সমাধান করেননি। শেষ পর্যন্ত এখন মার্কস একেবারে মুনাফার মূল পর্যন্ত বিশ্লেষণ করে দেখিয়ে দিলেন কী প্রক্রিয়ায় মুনাফার উৎপত্তি হয়; তার ফলে সবকিছু তিনি স্পষ্ট করে দিয়েছেন।

পুঁজির বিকাশের ধারা খুঁজতে গিয়ে মার্কস এই সহজ ও অতি পরিচিত স্পষ্ট তথ্যটির থেকে শুরু করলেন যে, বিনিময়ের মাধ্যমে পুঁজিপতিরা তাদের পুঁজির মূল্য বাড়ায়: তারা টাকা দিয়ে পণ্যদ্রব্য কেনে আর তার চেয়ে বেশী দামে পরে সেগুলিকে বেচে দেয়। উদাহরণস্বরূপ বলা যায়, কোনো পুঁজিপতি ১,০০০ টেলার দিয়ে তুলো কিনে সেটা আবার বিক্রি করে দেয় ১,১০০ টেলারে। এইভাবে সে ১০০ টেলার 'রোজগার করে'। গোড়ার পুঁজির উপর অতিরিক্ত এই ১০০ টেলারকে মার্কস নাম দিয়েছেন **উদ্বৃত্ত মূল্য**। এই উদ্বৃত্ত মূল্যের উৎস কী? অর্থতত্ত্ববিদদের স্বীকৃতি অনুযায়ী শুধু সমান সমান মূল্যের মধ্যেই বিনিময় হয়, আর অমূর্ত তত্ত্বের ক্ষেত্রে একথা নিশ্চয় সত্য। তাই একটি রৌপ্য টেলারের সঙ্গে ত্রিশটি রৌপ্য গ্রশেনের বিনিময়ের কিংবা খুচরোগুলির সঙ্গে রৌপ্য টেলারের পুনর্বিনিময়ের ভিতর দিয়ে যেমন কোনও উদ্বৃত্ত মূল্য আসতে পারে না তেমনই তুলো কিনে আবার বিক্রি করার ফলেও কোনো উদ্বৃত্ত মূল্য সৃষ্টি হওয়া অসম্ভব। এ পদ্ধতিতে কেউই আরও ধনী বা আরও দরিদ্র হতে পারে না। বিক্রেতারা পণ্যদ্রব্যের মূল্যের চেয়ে বেশী দামে বিক্রি করা বা ক্রেতারা মূল্যের চেয়ে কমে কেনার ভিতর দিয়েও কোনো উদ্বৃত্ত মূল্যের উৎপত্তি সম্ভব নয়; কারণ, প্রত্যেকেই পালাক্রমে ক্রেতা ও বিক্রেতা হয় আর সেইজন্য আবার সমস্ত ব্যাপারের মধ্যে সমতা স্থাপিত হতে বাধ্য। তেমনই আবার ক্রেতা ও বিক্রেতারা পারস্পরিকভাবে পরস্পরকে মেরে যাওয়ার ফলেও উদ্বৃত্ত মূল্যের সৃষ্টি হতে পারে না; কারণ এতে নতুন বা উদ্বৃত্ত কোনো মূল্য সৃষ্টি হয় না, শুধু বর্তমান পুঁজিটাই ভিন্নভাবে পুঁজিপতিদের মধ্যে বণ্টন হতে পারে মাত্র। পুঁজিপতি যথার্থ মূল্যেই পণ্য কেনে ও যথার্থ মূল্যেই পণ্য বেচে, তবু সে যতটা মূল্য বিনিয়োগ করেছিল তার থেকে বেশী মূল্য পায়। এটা সম্ভব হয় কী করে?

সমাজের বর্তমান অবস্থায় পণ্যদ্রব্যের বাজারে পুঁজিপতি পায় এমন **এক পণ্য** যার এক অদ্ভুত গুণ আছে: **এই পণ্যের ব্যবহারই হল নতুন মূল্যের উৎস, এতে নতুন মূল্যের সৃষ্টি হয়।** এই পণ্যের নাম **শ্রমশক্তি।**

শ্রমশক্তির মূল্য কী? প্রতিটি পণ্য উৎপাদনে যতখানি শ্রম প্রয়োজন হয় তা দিয়েই মাপা হয় সেই পণ্যের মূল্য। শ্রমশক্তির অস্তিত্ব হল জীবন্ত শ্রমিকের মধ্যে, নিজের অস্তিত্ব রক্ষার জন্য এবং পরিবার প্রতিপালনের জন্য — এই পরিবারই তার মৃত্যুর পরে শ্রমের ধারাবাহিকতা রক্ষা করে — তার নির্দিষ্ট পরিমাণ প্রাণধারণের উপকরণ প্রয়োজন হয়। সুতরাং প্রাণধারণের এই উপকরণ উৎপাদনে যতখানি শ্রমকাল লাগে তাই হল শ্রমশক্তির মূল্য। পুঁজিপতি প্রতি সপ্তাহে এই মূল্যটুকু দিয়ে শ্রমিকের এক সপ্তাহের শ্রম ব্যবহার করার অধিকার কিনে নেয়। অর্থতত্ত্ববিদ ভদ্রলোকেরা শ্রমশক্তির মূল্য সম্পর্কে এতদূর পর্যন্ত আমাদের সঙ্গে খুবই একমত হবেন।

এরপর পুঁজিপতি তার শ্রমিককে কাজে লাগায়। একটা নির্দিষ্ট সময়ের মধ্যে সাপ্তাহিক মজুরির সমান পরিমাণ শ্রম শ্রমিক করে ফেলবে। ধরা যাক যে একজন শ্রমিকের সাপ্তাহিক মজুরির পরিমাণ হয় তিন শ্রমদিনের সমান। তাহলে সোমবার থেকে শুরু করে বুধবার সন্ধ্যার মধ্যে সে **প্রাপ্ত মজুরির পূর্ণমূল্য** পুঁজিপতিকে **ফিরিয়ে দেয়।** কিন্তু তখন কি সে কাজ বন্ধ করে দেয়? মোটেই না। পুঁজিপতি তার **সপ্তাহেরই** শ্রম কিনেছে, তাই সপ্তাহের শেষ তিনটি দিনও তাকে কাজ করে যেতে হবে। শ্রমিকের মজুরি প্রত্যর্পণের জন্য যে সময় প্রয়োজন হয় তার উপর বাড়তি এই যে **উদ্বৃত্ত শ্রম** এটাই হল **উদ্বৃত্ত মূল্যের উৎস,** মুনাফার, পুঁজির ক্রমবর্ধমান বৃদ্ধির উৎস।

এ কথা বলবেন না যে শ্রমিক প্রাপ্ত মজুরির সমপরিমাণ কাজ তিন দিনে করে দিয়ে বাকি তিন দিন পুঁজিপতির জন্য খাটে — এটা হল একটা খেয়ালখুশিমতো ধরে নেওয়া ব্যাপার; মজুরি ফিরিয়ে দেবার জন্য শ্রমিকের ঠিক তিন দিন, না দুদিন, না চার দিন লাগে সে কথা নিশ্চয় এখানে অবান্তর, অবস্থা অনুযায়ী তার তারতম্য ঘটবে; আসল কথা হল এই যে পুঁজিপতি যতখানি শ্রমের জন্য পয়সা দিয়েছে তা ছাড়াও এমন কিছুটা শ্রম আদায় করে নেয় **যার জন্য সে পয়সা দেয়নি,** আর একথাটা আদৌ খেয়ালখুশিমতো ধরে নেওয়া ব্যাপার নয়, কারণ শেষ পর্যন্ত যেদিন পুঁজিপতি যতটা মজুরি দিয়েছে ঠিক তার সমান শ্রমই শ্রমিকের কাছ থেকে আদায় করবে সেইদিনই সে তার কারখানা বন্ধ করে দেবে, কারণ আসলে তখন তার সমস্ত মুনাফা দাঁড়াবে শূন্যে।

এইখানেই ঐ সব বিরোধের সমাধান পাওয়া যাচ্ছে। উদ্বৃত্ত মূল্যের (যার একটা গুরুত্বপূর্ণ অংশ হল পুঁজিপতির মুনাফা) উদ্ভবটা এখন বেশ স্পষ্ট ও স্বাভাবিক। শ্রমশক্তির মূল্য দেওয়া হয়, কিন্তু পুঁজিপতি এই শ্রমশক্তি থেকে যতখানি মূল্য আদায় করে নেয় তার তুলনায় অনেক কম সে মূল্য, এবং ঠিক এই পার্থক্যটুকু, এই **অবৈতনিক**

**শ্রমটুকুই** হল পংজিপতির অংশ, আরও সঠিকভাবে বলতে গেলে গোটা পংজিপতি শ্রেণীর অংশ। কারণ, তুলোর দাম যদি না বেড়ে থাকে, তাহলে উপরোক্ত উদাহরণে তুলোর ব্যবসায়ীরও তুলোর থেকে যে লাভ এল সেটাও অবৈতনিক শ্রম দিয়েই গঠিত হতে বাধ্য। ব্যবসায়ীটি নিশ্চয় তা বিক্রি করেছে কোনো বস্ত্র উৎপাদকের কাছে যে তার উৎপন্ন দ্রব্য থেকে ১০০ টেলার ছাড়া আরও কিছু মনাফা নিশ্চয় আদায় করতে সক্ষম; এবং তাই যেটুকু অবৈতনিক শ্রম সে আত্মসাৎ করেছে সেটাই সে ব্যবসায়ীর সঙ্গে ভাগ করে নেয়। সমাজের যে সব সদস্য কাজ করে না এই অবৈতনিক শ্রমই সাধারণভাবে তাদের প্রতিপালন করছে। রাষ্ট্রীয় ও পৌর করের যতটা পংজিপতি শ্রেণীর ওপর পড়ে সেটা এবং জমির মালিকের প্রাপ্য খাজনা ইত্যাদি এর থেকেই দেওয়া হয়। এর উপরই নির্ভর করছে গোটা বর্তমান সমাজ-ব্যবস্থা।

বর্তমান অবস্থায়, যখন একদিকে পংজিপতিদের এবং অন্যদিকে মজুরি-খাটা শ্রমিকদের মাধ্যমে উৎপাদন চলছে, শুধু তখনই অবৈতনিক শ্রমের সৃষ্টি হয়েছে একথা ভাবলে কিন্তু অত্যন্ত ভুল হবে। পক্ষান্তরে চিরকালই পদানত শ্রেণীকে অবৈতনিক শ্রম করতে হয়েছে। যখন দাসত্বই ছিল শ্রম সংগঠনের প্রচলিত প্রথা, সেই দীর্ঘ পুরো যুগটায় দাসদের প্রাণধারণের উপকরণ হিসাবে যেটুকু ফিরে আসত তার থেকে অনেক বেশী শ্রম তাদের করতে হয়েছিল। ভূমিদাসত্বের আমলে, কৃষকের বেগার খাটার একেবারে বিলোপ সাধনের সময় পর্যন্ত অবস্থা একই ছিল। বস্তুত এক্ষেত্রে কৃষক যতখানি সময় নিজের জীবিকা উপার্জনের জন্য কাজ করে এবং যতখানি সময় তাকে মহালের ভূস্বামীর জন্য উদ্বৃত্ত শ্রম করতে হয় তার মধ্যে পার্থক্যটা বেশ স্পষ্টভাবে বোঝা যায় ঠিক এই কারণে যে, শেষোক্ত ধরনের কাজ সম্পন্ন হয় প্রথম ধরনটির থেকে সম্পূর্ণ পৃথকভাবে। এখন রূপ বদলে গেছে, কিন্তু আসল জিনিসটা রয়েছে একই, আর যতদিন পর্যন্ত 'উৎপাদনের উপায়সমূহের উপর সমাজের এক অংশের একচেটিয়া প্রভুত্ব থাকে, ততদিন পর্যন্ত, শ্রমিক স্বাধীনই হোক বা পরাধীনই হোক, তাকে তার নিজ প্রাণধারণের জন্য প্রয়োজনীয় শ্রম-সময়টুকুর সঙ্গে যোগ দিতে হবে উৎপাদনের উপায়সমূহের মালিকদের জীবনধারণের উপকরণ উৎপাদনের জন্য একটা অতিরিক্ত শ্রম-সময়' (মার্কস, পৃঃ ২০২)।

## ২

আগের প্রবন্ধে আমরা দেখেছি যে পংজিপতি যেসব শ্রমিককে নিয়োগ করে তাদের প্রত্যেককে দুই ধরনের শ্রম করতে হয়: শ্রমকালের একটা অংশে সে পংজিপতির আগাম-দেওয়া মজুরি প্রত্যর্পণ করে, আর তার শ্রমের এই অংশের নাম মার্কস দিয়েছেন

**আবশ্যিক শ্রম।** কিন্তু তারপরও তাকে কাজ করে যেতে হয় আর সেই সময়টায় সে উৎপাদন করে পুঁজিপতির জন্য **উদ্বৃত্ত মূল্য।** এরই একটা গুরুত্বপূর্ণ অংশ হল **মুনাফা।** শ্রমের এই অংশটার নাম উদ্বৃত্ত শ্রম।

ধরে নেওয়া যাক যে সপ্তাহে তিন দিন শ্রমিক নিজের মজুরি ফিরিয়ে দেওয়ার জন্য কাজ করছে আর বাকি তিন দিন খাটছে পুঁজিপতির জন্য উদ্বৃত্ত মূল্য উৎপাদনের উদ্দেশ্যে। অন্যভাবে বললে এর মানে দাঁড়ায় যে, দিনে বারো ঘণ্টা কাজের মধ্যে দৈনিক ছ-ঘণ্টা সে তার মজুরি উৎপাদনের জন্য কাজ করে, আর বাকি ছ-ঘণ্টা কাজ করে উদ্বৃত্ত মূল্য উৎপাদনের জন্য। সপ্তাহে মাত্র ছ-টা দিনই পাওয়া যায়, অথবা রবিবার ধরলে বড়জোর সাত দিন, কিন্তু প্রত্যেকটি দিনেই ছয়, আট, দশ, বারো, পনেরো, কিংবা এমন কি আরও বেশী ঘণ্টার কাজ আদায় করে নেওয়া সম্ভব। একদিনের মজুরির বিনিময়ে শ্রমিক পুঁজিপতির কাছে একটি শ্রমদিন বিক্রি করে। কিন্তু **একটি শ্রমদিন কতক্ষণ?** আট ঘণ্টা না আঠারো ঘণ্টা?

পুঁজিপতির স্বার্থ হল শ্রমদিনটা যতটা সম্ভব লম্বা করা। শ্রমদিন যত বেশী লম্বা হবে উদ্বৃত্ত মূল্য উৎপন্ন হবে তত বেশী। শ্রমিক ন্যায্যভাবেই অনুভব করে যে মজুরি ফিরিয়ে দেওয়ার সময়ের উপর অতিরিক্ত যত ঘণ্টা কাজ তাকে করতে হচ্ছে, তার সবটুকুই তার কাছ থেকে নেওয়া হচ্ছে অন্যায় করে; তিক্ত ব্যক্তিগত অভিজ্ঞতা থেকেই সে শেখে অত্যধিক সময় কাজ করার মানে কী। পুঁজিপতি লড়াই করে তার মুনাফার জন্য, আর শ্রমিক লড়ে তার স্বাস্থ্যের জন্য, দৈনিক কয়েক ঘণ্টা বিশ্রামের জন্য, কাজ-খাওয়া-ঘুমোনো ছাড়াও মানবিক অন্যান্য কিছু কাজকর্ম করার সুযোগের জন্য। প্রসঙ্গত বলা চলে যে ব্যক্তিগতভাবে কোনো পুঁজিপতি এই লড়াইয়ে নামতে চাইবে কি না তা তার সদিচ্ছার উপর আদৌ নির্ভর করছে না, কারণ, প্রতিযোগিতার চাপে সবচেয়ে লোকহিতৈষী পুঁজিপতিও তার সহকর্মীদের সঙ্গে যোগ দিতে এবং তাদেরই মতো দীর্ঘ কাজের ঘণ্টা চালু করতে বাধ্য হয়।

ইতিহাসের রঙ্গমঞ্চে প্রথম যেদিন স্বাধীন শ্রমিক দেখা দিয়েছিল সেদিন থেকে শুরু করে আজ পর্যন্ত চলেছে শ্রমদিনের ঘণ্টা বাঁধার সংগ্রাম। বিভিন্ন শাখায় শ্রমদিনের বিভিন্ন চিরাচরিত রীতি আছে; কিন্তু আসলে বেশির ভাগ সময়েই সে রীতি খুব কম মানা হয়। শুধুমাত্র যেখানে আইন করে শ্রমদিন বেঁধে দেওয়া হয়েছে এবং আইনই দেখছে তা পালন করা হচ্ছে কিনা, সেখানেই সত্যি করে বলা চলে যে স্বাভাবিক শ্রমদিন চালু আছে। আর এখন পর্যন্ত প্রায় একমাত্র ইংলণ্ডের কারখানা অঞ্চলগুলিতেই তেমন ব্যবস্থা আছে। সেখানে মেয়েদের জন্য এবং তেরো থেকে আঠারো বছরের কিশোরদের জন্য দশ ঘণ্টা শ্রমদিন (পাঁচ দিন সাড়ে দশ ঘণ্টা করে আর শনিবার সাড়ে সাত ঘণ্টা)

নির্দিষ্ট হয়েছে, আর যেহেতু এদের বাদ দিয়ে পুরুষরা কাজ চালাতে পারে না, সেহেতু তারাও পড়ছে দশ ঘণ্টা শ্রমদিনের আওতার মধ্যে। ইংরেজ কারখানা-মজুরেরা এই আইনটি আদায় করতে পেরেছে বহু বছর কষ্ট সহ্য করে, কারখানার মালিকদের বিরুদ্ধে একান্ত দৃঢ় ও একাগ্র সংগ্রাম চালিয়ে, সংবাদপত্রের স্বাধীনতার সাহায্যে, সঙ্ঘবদ্ধ হওয়ার ও সভাসমিতি করার অধিকারের সুবিধা নিয়ে তথা আপন শাসক শ্রেণীর মধ্যে বিভেদটাকেই অতি নিপুণভাবে কাজে লাগিয়ে। এই আইন ইংরেজ শ্রমিকদের রক্ষাকবচ হয়ে দাঁড়িয়েছে, শিল্পের গুরুত্বপূর্ণ সমস্ত শাখায় ক্রমে ক্রমে এই আইন প্রসারিত হয়েছে এবং গতবছর* প্রসারিত হয়েছে প্রায় **সকল শিল্পে,** অন্ততপক্ষে যেগুলিতে নারী ও শিশুদের নিয়োগ করা হয় সেগুলিতে। ইংলণ্ডে আইন করে শ্রমদিন নির্ধারণের এই ইতিহাস সম্পর্কে আলোচ্য বইটিতে অতি বিশদ তথ্য রয়েছে। পরবর্তী বৈঠকে উত্তর জার্মান রাইখ্‌স্টাগকেও আলোচনা করতে হবে কারখানার নিয়মাবলী এবং সেই সঙ্গে ফ্যাক্টরি শ্রমের নিয়ন্ত্রণের প্রশ্ন নিয়ে। আশা করি, জার্মান শ্রমিকেরা যেসব প্রতিনিধিদের নির্বাচন করেছে তাঁদের মধ্যে কেউই আগে **মার্কসের** বইটির আগাগোড়া সবকিছু ভালভাবে জেনে না নিয়ে খসড়া আইনটি আলোচনা করতে যাবেন না। **এখানে অনেক কিছু লাভ করার আছে।** শাসক শ্রেণীর নিজেদের ভিতরকার বিভেদ শ্রমিকদের পক্ষে এখানে যতখানি অনুকূল ততখানি ইংলণ্ডে কখনও হয়নি, কারণ **সর্বজনীন ভোটাধিকারের ব্যবস্থার ফলে শাসক শ্রেণীকে বাধ্য হয়ে শ্রমিকদের অনুগ্রহ পাওয়ার চেষ্টা করতে হচ্ছে।** এই পরিস্থিতিতে, নিজেদের অবস্থার সুযোগ নিতে পারলে, এবং সর্বোপরি বুর্জোয়ারা যে কথাটা জানে না, অর্থাৎ আসল প্রশ্নটা কী, তা জানলে শ্রমিক শ্রেণীর চার পাঁচজন প্রতিনিধিও রীতিমত **একটা শক্তি।** এবং এই উদ্দেশ্যে সব মালমসলা তৈরী অবস্থায় তাঁদের কাছে এনে দেবে মার্কসের **বইখানি।**

অধিকতর তত্ত্বগত গুরুত্বসম্পন্ন আরও কয়েকটি অতি চমৎকার পর্যালোচনা পেরিয়ে গিয়ে আমরা থামব শুধু শেষ অধ্যায়ে, যেখানে পুঁজি সঞ্চয় নিয়ে আলোচনা করা হয়েছে। এখানে প্রথমে দেখানো হয়েছে যে পুঁজিবাদী উৎপাদন-পদ্ধতিতে, অর্থাৎ যেখানে একদিকে পুঁজিপতি ও অন্যদিকে মজুরি-খাটা শ্রমিকের মাধ্যমে উৎপাদন হচ্ছে সেখানে, শুধু যে পুঁজিপতিদের জন্য ক্রমাগত নতুন করে পুঁজি সৃষ্টি হয় তাই নয়, সঙ্গে সঙ্গে ক্রমাগত নতুন করে সৃষ্টি হচ্ছে শ্রমিকদের দারিদ্র্যও; তাতে করে এই দাঁড়ায় যে, একদিকে প্রাণধারণের সমস্ত উপকরণ, সমস্ত কাঁচামাল এবং শ্রমের সমস্ত যন্ত্রপাতির মালিক পুঁজিপতিরা বরাবরই নতুন হয়ে থেকে যাচ্ছে, আর অন্যদিকে থাকছে অসংখ্য

* অর্থাৎ ১৮৬৭ সাল। — সম্পাঃ

শ্রমিক যারা প্রাণধারণের সেইটুকু উপকরণের জন্য নিজেদের শ্রমশক্তি এই পুঁজিপতিদের কাছে বিক্রি করতে বাধ্য হয় যাতে বড়জোর কোনোমতে শুধু নিজেদের কর্মক্ষম রাখা এবং কর্মক্ষম প্রলেতারীয়দের নতুন এক বংশ গড়ে তোলাই সম্ভব। কিন্তু পুঁজি শুধু নিজেকে পুনরুৎপন্নই করে না: অনবরত বর্ধিত ও প্রসারিত হয়ে ওঠে পুঁজি এবং তার ফলে বাড়তে থাকে সম্পত্তিহীন শ্রমিক শ্রেণীর উপর তার আধিপত্য। আর ঠিক যেমন পুঁজি নিজে ক্রমাগত বৃহত্তর আয়তনে পুনরুৎপাদিত হয়, তেমনই বর্তমান পুঁজিবাদী উৎপাদন পদ্ধতি সম্পত্তিহীন শ্রমিক শ্রেণীকেও ক্রমাগত বৃহত্তর আকারে ও বিপুলতর সংখ্যায় পুনরুৎপন্ন করতে থাকে। '... পুঁজি সঞ্চয়ের ফলে পুঁজি-সম্পর্ক ক্রমবর্ধমান হারে পুনরুৎপন্ন হতে থাকে, একপ্রান্তে আরও বেশীসংখ্যক কিংবা বৃহত্তর পুঁজিপতি, আর অন্যপ্রান্তে আরও বেশীসংখ্যক মজুরি-খাটা শ্রমিক ... **সুতরাং পুঁজি সঞ্চয়ের মানে হল প্রলেতারিয়েতের বৃদ্ধি**' (পৃঃ ৬০০)। অথচ যন্ত্রপাতির উন্নতি, উন্নত কৃষি ইত্যাদির ফলে যেহেতু সমপরিমাণ দ্রব্য উৎপাদন করতে ক্রমশই অল্পতর সংখ্যায় শ্রমিক প্রয়োজন হয়, এই নিখুঁতীকরণ, অর্থাৎ শ্রমিকদের অনাবশ্যক করে তোলার কাজ যেহেতু ক্রমবর্ধমান পুঁজির চেয়েও দ্রুত গতিতে বেড়ে চলে, তাই চিরবর্ধমান এই শ্রমিক সংখ্যার তাহলে কী হবে? তারা পরিণত হয় শিল্পক্ষেত্রের এক মজুত বাহিনীতে; ব্যবসার অবস্থা খারাপ বা মাঝারি রকমের থাকলে এদের শ্রমের মূল্যের চেয়ে **কম** মজুরিতে নিয়োগ করা হয়, অনিয়মিতভাবে নিয়োগ করা হয়, কিংবা ছেড়ে দেওয়া হয় জনসাধারণের দাক্ষিণ্যের উপর, তবু ব্যবসা যখন খুব জোর চলে, তখন ধনিক শ্রেণীর কাছে এরা হয় অপরিহার্য যেমন ইংলণ্ডে স্পষ্টই দেখা যায়। কিন্তু **সব অবস্থাতেই** নিয়মিতভাবে নিযুক্ত শ্রমিকদের প্রতিরোধের শক্তি ভাঙতে তথা তাদের মজুরি কম রাখতে এরাই সাহায্য করে। 'সামাজিক সম্পদ যত বাড়ে... ততই বাড়ে আপেক্ষিক উদ্বৃত্ত জনসংখ্যা বা শিল্পগত মজুত বাহিনীও। কিন্তু সক্রিয় (নিয়মিতভাবে নিযুক্ত) শ্রমবাহিনীর অনুপাতে এই মজুত বাহিনী যতই বাড়ে, তত বৃদ্ধি পায় সংহত (স্থায়ী) উদ্বৃত্ত জনসংখ্যা বা শ্রমিকদের সেই স্তর যাদের দুর্দশা চলে শ্রম যন্ত্রণার বিপরীত অনুপাতে। শেষ পর্যন্ত, শ্রমিক শ্রেণীর দুর্গতদের স্তর ও শিল্পগত মজুত বাহিনী যতই বিস্তৃত হয়, সরকারী হিসাবের দুঃস্থতা-ও ততই বাড়ে। **এই হল পুঁজিবাদী সঞ্চয়ের অনপেক্ষ সাধারণ নিয়ম**' (পৃঃ ৬৩১)।

এই হল আধুনিক পুঁজিবাদী সামাজিক ব্যবস্থার কয়েকটি মূল নিয়ম যা সম্পূর্ণ বিজ্ঞানসম্মতভাবে প্রমাণিত — সরকারী অর্থনীতিবিদরা অবশ্য এর খণ্ডনের সামান্যতম চেষ্টাও সযত্নে পরিহার করেন। কিন্তু এই কি সব? আদৌ নয়। পুঁজিবাদী উৎপাদনের খারাপ দিকগুলি মার্কস খুব তীক্ষ্ণভাবে জোর দিয়ে দেখিয়েছেন, কিন্তু সমান জোরের সঙ্গে তিনি স্পষ্টভাবে এটাও প্রমাণ করে দিয়েছেন যে, যে-পর্যায়ে সমাজের **সব** সদস্যের

সমানভাবে মানুষের মতন বিকাশলাভ সম্ভব হবে, সমাজের উৎপাদন-শক্তিগুলিকে সেই পর্যায়ে বিকশিত করে তোলার জন্য এই সামাজিক রূপটিব প্রয়োজন ছিল। সমাজের পূর্বতন সব রূপ এই উদ্দেশ্য সাধনের পক্ষে ছিল বড়ই দরিদ্র। তার জন্য যতখানি সম্পদ ও উৎপাদন-শক্তি প্রয়োজন পুঁজিবাদী উৎপাদনই তা প্রথম সৃষ্টি করেছে, কিন্তু সঙ্গে সঙ্গে সৃষ্টি করছে সংখ্যাবহুল ও নিপীড়িত শ্রমিকরূপী এমন এক সামাজিক শ্রেণীকেও, যে-শ্রেণী সে সম্পদ ও সেই উৎপাদন-শক্তি ক্রমশ আরো বেশী করে নিজের হাতে তুলে নিতে বাধ্য, যার ফলে আজ যেমন এগুলি একটি একচেটিয়া শ্রেণীর জন্য ব্যবহৃত হচ্ছে তার বদলে সমগ্র সমাজের স্বার্থে এগুলিকে ব্যবহার করা সম্ভব হয়ে উঠবে।

১৮৬৮ সালের ১লা থেকে
১৩ই মার্চ এঙ্গেলস কর্তৃক লিখিত
১৮৬৮ সালের ২১শে ও ২৮শে মার্চের
Demokratisches Wochenblatt পত্রিকায়
প্রকাশিত
স্বাক্ষরহীন

পত্রিকার লেখা অনুযায়ী মুদ্রিত
জার্মান থেকে অনূদিত
ইংরেজী ভাষ্যের ভাষান্তর

•

### ফ্রেডারিক এঙ্গেলস

## 'পুঁজি' গ্রন্থের দ্বিতীয় খণ্ডের ভূমিকা থেকে

মার্কস তাহলে উদ্বৃত্ত মূল্য সম্পর্কে নতুন কী বলেছেন? কেমন করে এটা সম্ভব হল যে বিনামেঘে বজ্রপাতের মতন মার্কসের উদ্বৃত্ত মূল্যের তত্ত্ব মোক্ষম আঘাত হানল এবং তা সমস্ত সভ্য দেশেই, অথচ রদবের্তুস সমেত মার্কসের পূর্বগামী সমস্ত সমাজতন্ত্রীদের মতবাদ ব্যর্থ হয়ে মিলিয়ে গেল?

রসায়নশাস্ত্রের ইতিহাসের এক উদাহরণ থেকে এর ব্যাখ্যা পাওয়া যায়।

গত শতাব্দীর প্রায় শেষ পর্যন্ত আমরা জানি যে ফ্লজিস্টিক (Phlogistic) তত্ত্ব প্রচলিত ছিল। এই মতবাদ অনুসারে জ্বলন্ত পদার্থ থেকে আরেকটি অনুমানসিদ্ধ পদার্থ, ফ্লজিস্টন নামে একটি সম্পূর্ণ দাহ্য পদার্থের বিচ্ছিন্ন হওয়াই হল সব দহনের মূল কথা। তখন পর্যন্ত যেসব রাসায়নিক ঘটনা জানা ছিল তার প্রায় সবকিছুই এই মতবাদের সাহায্যে ব্যাখ্যা করা যেত, যদিও বহু ক্ষেত্রেই জবরদস্তি করেই। কিন্তু ১৭৭৪ সালে প্রিস্টলি এমন এক ধরনের বায়ু উৎপাদন করলেন 'যা তিনি দেখলেন এতই বিশুদ্ধ. অথবা যা ফ্লজিস্টন থেকে এতখানি মুক্ত, যে তার তুলনায় সাধারণ বায়ু দূষিত বলে মনে হয়।' তিনি এর নাম দিলেন ফ্লজিস্টনমুক্ত বায়ু। তাঁর কিছুদিন পরেই সুইডেনে শেলে একই ধরনের বায়ু পেলেন এবং বায়ুমণ্ডলে তার অস্তিত্ব প্রমাণ করে দিলেন। তিনি আরো দেখলেন যে এই বায়ুতে বা সাধারণ বায়ুতে কোনো পদার্থ দহন করা মাত্র এ বায়ু মিলিয়ে যায়, তাই তিনি এর নাম দিলেন অগ্নি বায়ু। 'এইসব তথ্য থেকে তিনি এই সিদ্ধান্ত টানলেন যে বায়ুর একটি উপাদানের সঙ্গে ফ্লজিস্টন যুক্ত হওয়ার ফলে' অর্থাৎ দহনের সময়ে, 'যে মিশ্র পদার্থের সৃষ্টি হয় তা আর কিছুই নয়, তা হল আগুন বা উত্তাপ, কাঁচের মধ্যে দিয়ে যা বেরিয়ে আসে।'*

প্রিস্টলি ও শেলে অক্সিজেন উৎপাদন করেছিলেন, কিন্তু তাঁরা জানতেন না জিনিসটা কী। তাঁরা ফ্লজিস্টিক 'তত্ত্বাবলীকে যে অবস্থায় পেয়েছিলেন, ঠিক তারই মধ্যে জড়িয়ে রইলেন।' যে উপাদানটি পরে সমস্ত ফ্লজিস্টিক মতবাদ উল্টে দিয়ে রসায়নশাস্ত্রে বিপ্লব আনল তাঁদের হাতে সেটি নিষ্ফল হয়ে পড়ে থাকে। কিন্তু প্রিস্টলি সঙ্গে সঙ্গেই

* Roscoe-Schorlemmer — *Ausführliches Lehrbuch der Chemie* Braunschweig, 1877, I, p.p. 13, 18. (এঙ্গেলসের টীকা।)

তাঁর আবিষ্কারের কথা প্যারিসে লাভুয়াজিয়েকে জানিয়ে দিয়েছিলেন এবং লাভুয়াজিয়ে এই নতুন তথ্যের সাহায্যে সমস্ত ফ্লজিস্টিক রসায়নশাস্ত্র পরীক্ষা করে দেখলেন। তিনিই প্রথমে আবিষ্কার করলেন যে নতুন ধরনের এই বায়ু হল নতুন এক রাসায়নিক উপাদান এবং দহনের কারণ জ্বলন্ত পদার্থ থেকে রহস্যময় ফ্লজিস্টনের **বহির্গমন** নয়, বরং জ্বলন্ত পদার্থের সঙ্গে এই নতুন উপাদানটির **সম্মিলন**। সমগ্র রসায়নশাস্ত্রই যেন ফ্লজিস্টনের তত্ত্বে মাথা নিচের দিকে করে দাঁড়িয়েছিল, লাভুয়াজিয়ে প্রথম এইভাবে তাকে সোজা করে পায়ের উপর দাঁড় করিয়ে দিলেন। পরে তিনি যা দাবি করেছিলেন সেভাবে অবশ্য অন্যদের সঙ্গে একই সময়ে সম্পূর্ণ স্বাধীনভাবে তিনি অক্সিজেন উৎপাদন না করলেও "অপর দুজনের তুলনায় তিনিই অক্সিজেনের সত্যিকারের **আবিষ্কারক**। অন্য দুজন অক্সিজেন শুধু **উৎপাদনই করেছিলেন**, কিন্তু **কী জিনিস** উৎপাদন করলেন সে সম্পর্কে তাঁদের কোনো ধারণাই ছিল না।

প্রিস্টলি এবং শেলের সঙ্গে লাভুয়াজিয়ের যে সম্পর্ক, উদ্বৃত্ত মূল্যের তত্ত্বের ক্ষেত্রে পূর্বগামীদের সঙ্গে মার্কসেরও ঠিক একই সম্পর্ক। আমরা এখন উৎপন্ন দ্রব্যের মূল্যের যে অংশটিকে উদ্বৃত্ত মূল্য বলি, তার **অস্তিত্বের** কথা মার্কসের বহু পূর্বেই নিরূপিত হয়েছিল। উদ্বৃত্ত মূল্যের মধ্যে আসল বস্তুটির কথা, অর্থাৎ প্রতিমূল্য হিসাবে কিছু না দিয়েই আত্মসাৎকারী যে শ্রমফল আত্মসাৎ করে, সেকথাও মোটামুটি স্পষ্টভাবেই বলা হয়েছিল। কিন্তু এর বেশি আর কেউ এগোতে পারেনি। উৎপাদনের উপায়সমূহের মালিক ও শ্রমিকের মধ্যে ঠিক কী অনুপাতে শ্রমের ফল ভাগ হয়, বড়জোর সেই বিষয়ে অনুসন্ধান চালাত একটি দল — ক্লাসিকাল বুর্জোয়া অর্থতত্ত্ববিদরা। অন্য দলটি — অর্থাৎ সমাজতন্ত্রীরা — এই বিভাজনকে অন্যায় বলে মনে করত এবং খুঁজত এই অন্যায় দূর করার ইউটোপীয় উপায়। হাতে পাওয়া অর্থনৈতিক সংজ্ঞার শৃঙ্খলেই উভয়েই আবদ্ধ হয়ে রইল।

তারপর এগিয়ে গেলেন মার্কস। তাঁর পূর্বগামীদের সম্পূর্ণ বিরোধিতা করেই তিনি এগিয়ে এলেন। যেখানে তারা **সমাধান** দেখেছিল, তিনি সেখানে দেখলেন শুধু একটি **সমস্যা**। তিনি দেখলেন যে ব্যাপারটা ফ্লজিস্টনমুক্ত বায়ুও নয়, অগ্নিবায়ুও নয়, আসলে অক্সিজেন। তিনি দেখলেন যে ব্যাপারটা শুধু একটি অর্থশাস্ত্রের ঘটনা লিপিবদ্ধ করা নয়, বা এই তথ্যের সঙ্গে চিরন্তন ন্যায় ও সত্যিকারের নীতিবোধের বিরোধও নয়; এখানে এমন একটি তথ্যের ব্যাপার রয়েছে যা সমগ্র অর্থশাস্ত্রে বিপ্লব আনবে এবং যে একে ব্যবহার করতে জানে তার হাতে সমগ্র পুঁজিবাদী উৎপাদন-ব্যবস্থা বুঝবার চাবিকাঠি তুলে দেবে। এই তথ্যের থেকে শুরু করে তিনি প্রচলিত সংজ্ঞা-বিভাগ সব যাচাই করে দেখলেন, ঠিক যেমন অক্সিজেনের উপর ভিত্তি করে লাভুয়াজিয়ে ফ্লজিস্টিক রসায়নশাস্ত্রের প্রচলিত সংজ্ঞা-বিভাগগুলি পরীক্ষা করে দেখেছিলেন। উদ্বৃত্ত

মূল্য কী তা জানার জন্য মার্কসকে জানতে হল মূল্য কী। প্রথমেই করতে হল রিকার্ডোর মূল্যতত্ত্বের সমালোচনা। এইভাবেই মার্কস মূল্য সৃষ্টিকারী গুণের দিক থেকে শ্রম নিয়ে অনুসন্ধান চালালেন এবং এই প্রথম তিনিই দেখালেন **কোন** শ্রম মূল্য উৎপাদন করে, আর কেন ও কী ভাবে তা করে; দেখালেন যে মূল্য **এই** ধরনের পুঞ্জীভূত শ্রম ছাড়া কিছুই নয় — যে কথাটা রদবের্তুস জীবনের শেষদিন পর্যন্ত বুঝে উঠতে পারেননি। তারপর মার্কস মুদ্রার সঙ্গে পণ্যদ্রব্যের সম্পর্ক পরীক্ষা করে দেখলেন। তিনি দেখিয়ে দিলেন, অন্তর্নিহিত মূল্যগুণ থাকার দরুন কেন এবং কী ভাবে পণ্য ও পণ্য-বিনিময় থেকে পণ্য ও মুদ্রার বিরোধ সৃষ্টি হতে বাধ্য। এই ভিত্তির উপর তিনি যে মুদ্রাতত্ত্ব রচনা করলেন তা হল প্রথম সম্পূর্ণ মুদ্রাতত্ত্ব, এবং এখন এ তত্ত্ব বিনা উচ্চবাচ্যে প্রায় সবাই স্বীকার করে নেন। মুদ্রা কী ভাবে পুঁজিতে রূপান্তরিত হয় সে সম্পর্কে অনুসন্ধান চালিয়ে তিনি প্রমাণ করলেন যে এই রূপান্তর সাধনের ভিত্তি হল শ্রমশক্তির ক্রয় ও বিক্রয়। শ্রমের জায়গায় শ্রমশক্তিকে, মূল্য উৎপাদক গুণকে বসিয়ে মার্কস এক পলকে তেমন একটা অসুবিধা দূর করে দিলেন যার সামনে রিকার্ডীয় মতবাদ চূর্ণ হয়ে গেল: অর্থাৎ শ্রমের মাধ্যমে মূল্য নির্ধারণের রিকার্ডীয় নীতির সঙ্গে পুঁজি ও শ্রমের পারস্পরিক বিনিময়ের সমন্বয় সাধনের অসম্ভাবিতা। স্থির ও পরিবর্তনশীল পুঁজির পার্থক্য প্রতিষ্ঠা করে তিনিই প্রথম উদ্বৃত্ত মূল্যের সৃষ্টি-প্রক্রিয়ার সত্যিকারের ধারাটির সমস্ত খুঁটিনাটি পর্যন্ত অনুধাবন করতে সমর্থ হন, ও তার ব্যাখ্যাও এতে সম্ভব হল — এটা তাঁর পূর্বগামীরা কেউই করতে পারেননি। এইভাবে তিনি পুঁজির নিজের মধ্যেই একটা পার্থক্য স্থিরীকৃত করলেন যে ব্যাপারে রদবের্তুস বা বুর্জোয়া অর্থতত্ত্ববিদরা কেউই কিছু করে উঠতে পারেননি, অথচ এইটিই হল জটিলতম অর্থতাত্ত্বিক সমস্যা সমাধানের চাবিকাঠি, যা দ্বিতীয় খণ্ডে, বিশেষ করে তৃতীয় খণ্ডে, পুনরায় অতি চমৎকারভাবে প্রমাণ করে দেওয়া হয়েছে — পরে তা দেখা যাবে। উদ্বৃত্ত মূল্যটাকেও আরও বিশ্লেষণ করে মার্কস এর দুটি রূপ, অর্থাৎ অনপেক্ষ এবং আপেক্ষিক উদ্বৃত্ত মূল্য আবিষ্কার করেন, পুঁজিবাদী উৎপাদনের ঐতিহাসিক বিকাশে এরা যে বিভিন্ন ধরনের, অথচ প্রতিক্ষেত্রেই চূড়ান্ত ভূমিকা নিয়েছিল তাও মার্কস দেখিয়ে দেন। মজুরি সম্পর্কে প্রথম যুক্তিসঙ্গত যে মতবাদ আমরা পাই তা তিনি বিকশিত করে তোলেন উদ্বৃত্ত মূল্যের ভিত্তিতে এবং পুঁজিবাদী সঞ্চয়ের ইতিহাসের মূল বৈশিষ্ট্য ও তার ঐতিহাসিক ঝোঁকের বর্ণনাটাও তিনিই প্রথম উপস্থিত করেছিলেন...

১৮৮৫ সালের ৫ই মে 'পুঁজি' গ্রন্থের দ্বিতীয় খণ্ডের জন্য এঙ্গেলস কর্তৃক রচিত, হামবুর্গ, ১৮৮৫

গ্রন্থের পাঠ অনুসারে মুদ্রিত

জার্মান থেকে ইংরেজী ভাষ্যের ভাষান্তর

কার্ল মার্কস

# ফ্রান্সে গৃহযুদ্ধ

## ফ্রেডারিক এঙ্গেলসের ভূমিকা

আমি আগে কখনও ভাবিনি যে, 'ফ্রান্সে গৃহযুদ্ধ' সম্পর্কে আন্তর্জাতিকের সাধারণ পরিষদের অভিভাষণের একটি নতুন সংস্করণের ব্যবস্থা করতে এবং তার একটা ভূমিকা লিখতে আমাকে বলা হবে। আমি তাই এখানে সবচাইতে গুরুত্বপূর্ণ বিষয়গুলি সম্পর্কেই শুধু দু-চারটি কথা বলতে পারব।

উল্লিখিত বড় রচনাটির মুখবন্ধ হিসাবে আমি ফ্রাঙ্কো-প্রুশীয় যুদ্ধ সম্পর্কে সাধারণ পরিষদের দুটি ছোটো অভিভাষণ জুড়ে দিয়েছি। কারণ, প্রথমত, এ দুটির মধ্যে দ্বিতীয়টির 'গৃহযুদ্ধ' গ্রন্থে উল্লেখ রয়েছে অথচ প্রথমটিকে বাদ দিলে দ্বিতীয়টি পুরোপুরি বোঝা যায় না। তাছাড়া ইতিহাসের বিরাট ঘটনা যে সময়ে আমাদের চোখের সম্মুখেই ঘটে চলেছে, বা সবেমাত্র ঘটেছে, সেই সময়েই তাদের চরিত্র, তাৎপর্য এবং অনিবার্য ফলাফল সম্যকরূপে বুঝতে পারার যে বিস্ময়কর প্রতিভা তিনি 'লুই বোনাপার্টের আঠারোই ব্রুমেয়ার' গ্রন্থে প্রথম দেখিয়েছিলেন, সেই প্রতিভারই প্রকৃষ্ট নিদর্শন 'গৃহযুদ্ধ' গ্রন্থের চেয়ে মার্কসের লেখা এই রচনা দুটিতেও কম নয়। আর সর্বশেষ কারণ হল এই যে, মার্কস এইসব ঘটনার যে ফলাফল দেখা দেবে বলে ভবিষ্যদ্বাণী করেছিলেন, আমরা জার্মানিতে আজও তা ভোগ করে চলেছি।

প্রথম অভিভাষণে যা ঘটবে বলা হয়েছিল, তা কি ঘটেনি? লুই বোনাপার্টের বিরুদ্ধে জার্মানির যুদ্ধ যদি আত্মরক্ষামূলক চরিত্র হারিয়ে ফরাসী জনসাধারণকে পদানত করার যুদ্ধে পরিণত হয়, তাহলে তথাকথিত মুক্তি যুদ্ধের* পরে জার্মানির যে দুর্ভাগ্য দেখা দিয়েছিল, তা প্রবলতর হয়ে আবার ফিরে আসবে — এই ভবিষ্যদ্বাণী কি ফলেনি? আরও বিশ বৎসর ধরে বিসমার্কের শাসন, আগে যেখানে বাক্যবাগীশ

* প্রথম নেপোলিয়নের বিরুদ্ধে ১৮১৩-১৫ সালের যুদ্ধবিগ্রহ। — সম্পাঃ

বক্তারা (demagogues) সরকারী কোপে পড়ত সেখানে জরুরী আইন* ও সমাজবাদীদের নির্যাতন, তার সঙ্গে সঙ্গে পুলিশের ঠিক একই রকম যথেচ্ছাচার এবং আইনের হুবহু একই ধরনের হতভম্বকর ভাষ্য — এই কি আমাদের জোটেনি?

আলসাস-লোরেন গ্রাসের ফলে 'ফ্রান্স রাশিয়ার বাহুপাশে আবদ্ধ হতে বাধ্য হবে;' এই রাজ্য দখলের পর জার্মানিকে হয় পরিণত হতে হবে রাশিয়ার বিশ্বস্ত দাসে, নয়ত বা স্বল্পকাল বিরামের পর নতুন যুদ্ধ সজ্জা করতে হবে, সে যুদ্ধও হবে আবার 'স্লাভ ও রোমক উভয় জাতির বিরুদ্ধে জাতি-যুদ্ধ' (race war) — এই ভবিষ্যদ্বাণীও কি অক্ষরে অক্ষরে সত্য প্রমাণিত হয়নি? ফরাসী প্রদেশ দুটিকে জার্মানি গ্রাস করে নেওয়ায় ফ্রান্স কি রাশিয়ার বুকে আশ্রয় নিতে বাধ্য হয়নি? পুরো বিশ বছর ধরে বিসমার্ক কি জারের কৃপাদৃষ্টিলাভের জন্য বৃথাই তাঁর তোষণ করেননি এবং এমন সেবা দ্বারা তোষণ, যা 'ইউরোপের পয়লা নম্বরের শক্তি' হয়ে ওঠার আগে ক্ষুদে প্রাশিয়া 'পুণ্য রাশিয়ার' শ্রী পাদপদ্মে যা অঞ্জলি দিত তার চেয়েও হীন? তাছাড়া, প্রতিদিনই কি আমাদের মাথার উপর ঝুলে থাকছে না যুদ্ধরূপে ডেমোক্রিসের তরবারি, যে যুদ্ধের প্রথম দিনেই রাজন্যদের সকল চুক্তিবিধি তুষের মতোন উড়ে যাবে; যে-যুদ্ধ সম্পর্কে ফলাফলের একান্ত অনিশ্চয়তা ছাড়া আর কিছুই নিশ্চিত নয়; যে জাতি-যুদ্ধ শুরু হলে দেড়কোটি থেকে দুইকোটি সশস্ত্র মানুষ ইউরোপ ধ্বংসের কার্যে লিপ্ত হয়ে পড়বে; যে-যুদ্ধ এখনই শুরু হচ্ছে না একমাত্র এই কারণে যে, এর চূড়ান্ত ফলাফলের একান্ত দুর্জ্ঞেয়তার সম্মুখে দাঁড়িয়ে সামরিক বলে বলীয়ান প্রবলতম রাষ্ট্র পর্যন্ত ভয়ে সংকুচিত হয়ে পড়ে?

তাই ১৮৭০ সালে আন্তর্জাতিক শ্রমিক শ্রেণী যে-নীতি নিয়েছিল তার দূরদর্শিতার অর্ধবিস্মৃত এইসব জ্বলন্ত প্রমাণ আবার জার্মান শ্রমিকদের কাছে পেঁছে দেবার দায়িত্ব আমাদের আজ আরও বেশি।

এই দুইটি ভাষণ সম্পর্কে যে-কথা খাটে, 'ফ্রান্সে গৃহযুদ্ধ' সম্পর্কেও তা প্রযোজ্য। ২৮শে মে তারিখে কমিউনের শেষ যোদ্ধরা বেলভিলের ঢালু জমিতে প্রবলতর শক্তির কাছে পরাজিত হয়ে প্রাণত্যাগ করল। আর তার মাত্র দুই দিন পরেই, ৩০শে মে তারিখে মার্কস সাধারণ পরিষদের সামনে পড়লেন তাঁর এই লেখা, যাতে প্যারিস কমিউনের ঐতিহাসিক তাৎপর্য তুলে ধরা হয়েছে সংক্ষিপ্ত, জোরালো রেখায়, কিন্তু এমন তীক্ষ্ণতায় ও তার চাইতেও বড় কথা, এমনই সত্যে যে, এই বিষয়ের ওপর রাশীকৃত সাহিত্যে আর কখনো তা দেখা যায়নি।

---

* জরুরী আইন — সমাজতন্ত্রীদের বিরুদ্ধে জরুরী আইন জার্মানিতে গৃহীত হয় ১৮৭৮ সালে। এই আইনে সমস্ত সোশ্যাল-ডেমোক্রাটিক পার্টি সংগঠন ও গণ শ্রমিক সংগঠন নিষিদ্ধ, শমিক সংবাদপত্রের কণ্ঠরোধ, সমাজতান্ত্রিক সাহিত্য নিষিদ্ধ হয় ও সোশ্যাল-ডেমোক্রাটদের নির্বাসন শুরু হয়। ব্যাপক শ্রমিক আন্দোলনের চাপে জরুরী আইনটি ১৮৯০ সালে নাকচ হয়ে যায়। — সম্পাঃ

১৭৮৯ সালের পর ফ্রান্সে যে অর্থনৈতিক ও রাজনৈতিক বিকাশ হয়েছে, তার দরুন গত পঞ্চাশ বছরে প্যারিস শহরের এমন একটা অবস্থা এসেছে যে, সেখানে কোন বিপ্লব দেখা দিলেই তা প্রলেতারীয় রূপ না নিয়ে পারে না; অর্থাৎ যে প্রলেতারিয়েত তাদের রক্ত দিয়ে জয় অর্জন করেছিল তারা জয়লাভের পরে দাবি দাওয়া উপস্থিত করেনি এমন হয় না। বিশেষ এক একটা পর্যায়ে প্যারিসের শ্রমিক শ্রেণী বিকাশের যে স্তরে পেঁছিতে পেরেছে, সেই অনুপাতেই তাদের দাবি হয়েছে অল্প বিস্তর অপরিষ্কার, এমন কি কিছুটা গোলমেলেও, কিন্তু তাসত্ত্বেও শেষ পর্যন্ত সকল দাবি পরিণত হয়েছে পুঁজিপতি ও শ্রমিকদের মধ্যে শ্রেণী বৈরিতার অবলুপ্তিতে। সত্য বটে, কেউ জানত না কেমন করে এটা ঘটাতে হবে। কিন্তু তখনো যত অনির্দিষ্ট ভাষাতেই দাবিগুলি রচিত হয়ে থাকুক না কেন, তার ভিতরেই নিহিত থাকত প্রতিষ্ঠিত সমাজ-ব্যবস্থার পক্ষে এক পরম আশঙ্কা; যে শ্রমিকেরা দাবি উপস্থিত করত তাদের হাতে তখনো থাকত অস্ত্র, তাই রাষ্ট্রের কর্ণধার বুর্জোয়াদের প্রথম অবশ্য কর্তব্য হয়েছিল এদের নিরস্ত্র করা। তাই শ্রমিকেরা যেই না কোন বিপ্লবে জয়ী হয়েছে অমনই শুরু হয়েছে নতুন এক সংগ্রাম, যার শেষ শ্রমিকদের পরাজয়ে।

সবপ্রথমে তা ঘটে ১৮৪৮ সালে। পার্লামেণ্টে বিরোধীদলভুক্ত উদারনৈতিক বুর্জোয়ারা ভোজসভার আয়োজন করত ভোটাধিকার ব্যবস্থার সংস্কার সাধনের জন্য, যার উদ্দেশ্য ছিল নিজ দলের প্রাধান্য সুনিশ্চিত করে তোলা। সরকারের বিরুদ্ধে সংগ্রামে তাদের ক্রমেই বেশি করে জনসাধারণের মুখাপেক্ষী হতে বাধ্য হওয়ায় ধীরে ধীরে বুর্জোয়া ও পেটি বুর্জোয়াদের র‍্যাডিকাল ও প্রজাতন্ত্রী স্তরগুলিকে পুরোভাগে স্থান ছেড়ে দিতে হয়। কিন্তু এদের পিছনেই দাঁড়িয়ে ছিল বিপ্লবী শ্রমিকেরা এবং ১৮৩০ সাল থেকে শ্রমিকেরা যতটা রাজনৈতিক স্বাতন্ত্র্য অর্জন করেছিল তা বুর্জোয়ারা, এমন কি প্রজাতন্ত্রীরা পর্যন্ত ভাবতে পারেনি। সরকার ও বিরোধীদলের ভিতর যখন সংকট ঘনিয়ে এল, সেই মুহূর্তে শ্রমিকেরা শুরু করল রাস্তার লড়াই। উবে গেলেন লুই ফিলিপ এবং তাঁর সঙ্গে ভোট-বিধির সংস্কার; আর সেই জায়গায় দেখা দিল প্রজাতন্ত্র এবং বস্তুত এমন প্রজাতন্ত্র যে, বিজয়ী শ্রমিকেরা তাকে 'সামাজিক' প্রজাতন্ত্র আখ্যা দিল। সামাজিক প্রজাতন্ত্র বলতে ঠিক কী বোঝাবে সে সম্পর্কে কিন্তু কারও স্পষ্ট কোন ধারণা ছিল না, এমন কি শ্রমিকদেরও নয়। কিন্তু তাদের হাতে তখন অস্ত্র; রাষ্ট্রের একটা অন্যতম শক্তি তারা। তাই কর্ণধার বুর্জোয়া প্রজাতন্ত্রীরা যেই পায়ের তলায় খানিকটা শক্ত মাটির মতো কিছু অনুভব করল, অমনি তাদের প্রথম লক্ষ্য হয়ে দাঁড়াল শ্রমিকদের নিরস্ত্রীকরণ। তা করা হল সরাসরি বিশ্বাস ভঙ্গ করে, খোলাখুলি কথা খেলাপ করে ও বেকারদের দূর প্রদেশে নির্বাসনের চেষ্টা মারফৎ শ্রমিকদের ১৮৪৮-এর জুনে সশস্ত্র অভ্যুত্থানের পথে ঠেলে দিয়ে। সরকার আগে

থেকেই সতর্কতার সঙ্গে শক্তির বিপুল প্রাধান্য হাতে রেখেছিল। পাঁচ দিন ধরে বীরত্বপূর্ণ লড়াইয়ের পর শ্রমিকেরা পরাজিত হল। আর তার পরেই শুরু হল নিরস্ত্র বন্দীদের রক্তস্নান — রোম প্রজাতন্ত্রের পতনসূচক গৃহযুদ্ধের দিনগুলির পরে যেমনটি আর দেখা যায়নি। স্বীয় স্বার্থ ও দাবি নিয়ে শ্রমিকেরা পৃথক শ্রেণী হিসাবে বুর্জোয়াদের বিরুদ্ধে দাঁড়াবার সাহস দেখানো মাত্র বুর্জোয়ারা প্রতিহিংসার কী উন্মত্ত নিষ্ঠুরতায় ধাবিত হবে, এই প্রথম তারা তা দেখিয়ে দিল। তবু ১৮৭১ সালের বুর্জোয়া তাণ্ডবের তুলনায় ১৮৪৮ সালের ঘটনা তো একটা ছেলেখেলা মাত্র।

শাস্তি এল পায়ে পায়ে। প্রলেতারিয়েত যদি বা তখনও ফ্রান্স শাসন করার উপযুক্ত হয়ে উঠতে না পেরে থাকে, তাহলে বুর্জোয়ারাও তা আর পেরে উঠল না। অন্তত পক্ষে সে সময় ত নয়ই যখন তাদের বেশির ভাগটাই ছিল রাজতন্ত্রের অনুকূলে, আর তিনটি রাজবংশীয় পার্টি আর চতুর্থ একটি প্রজাতন্ত্রী পার্টিতে তারা বিভক্ত। বুর্জোয়া শ্রেণীর এই আভ্যন্তরীণ বিবাদের সুযোগে ভাগ্যান্বেষী লুই বোনাপার্ট সমস্ত শাসন-কেন্দ্রগুলি — সেনাবাহিনী, পুলিশ, প্রশাসনিক যন্ত্র — সব হাতের মুঠোর মধ্যে নিয়ে আনতে পারলেন আর ১৮৫১ সালের ২রা ডিসেম্বর তারিখে উড়িয়ে দিতে পারলেন বুর্জোয়াদের শেষ ঘাঁটি, জাতীয় সভা। শুরু হল দ্বিতীয় সাম্রাজ্য, একদল রাজনৈতিক ও আর্থিক ভাগ্যান্বেষীর হাতে ফ্রান্সের শোষণ; কিন্তু সেই সঙ্গে শুরু হল এমন শিল্পের অগ্রগতি, যেটা সম্ভব ছিল না লুই ফিলিপের সংকীর্ণমনা ভীরু শাসন-ব্যবস্থায়, যেখানে ছিল বৃহৎ বুর্জোয়াদের মাত্র এক ক্ষুদ্র অংশের একচ্ছত্র আধিপত্য। লুই বোনাপার্ট পুঁজিপতিদের হাত থেকে রাজনৈতিক ক্ষমতা হস্তগত করলেন একদিকে শ্রমিকদের হাত থেকে পুঁজিপতিদের, অন্যদিকে পুঁজিপতিদের হাত থেকে শ্রমিকদের বাঁচাবার অজুহাতে। প্রতিদান হিসাবে কিন্তু তাঁর আমলে উৎসাহ পেল ফাটকাবাজি এবং শিল্প প্রয়াস — এক কথায় গোটা বুর্জোয়া শ্রেণীর এতটা ঊর্ধ্বগতি ও ধন-বৃদ্ধি যা অতীতে কখনও দেখা যায়নি। একথাও অবশ্য সত্য যে, দুর্নীতি ও ব্যাপক চুরি-জোচ্চুরি ফেঁপে ওঠে তার চাইতেও বেশি; রাজদরবার হয়ে ওঠে তার কেন্দ্র ও এ সমৃদ্ধি থেকে মোটা রকমের বখরা লুটতে থাকে।

কিন্তু দ্বিতীয় সাম্রাজ্য সে ত ফরাসী উগ্রজাতিবাদের প্রতি আবেদন, ১৮১৪ সালে খোয়া যাওয়া প্রথম সাম্রাজ্যের সীমানা, অন্তত পক্ষে প্রথম প্রজাতন্ত্রের সীমানা পুনঃপ্রতিষ্ঠার দাবি। সাবেকি রাজতন্ত্রের সীমানার ভিতরে, বস্তুতপক্ষে তার চাইতেও বেশী কর্তিত ১৮১৫ সালের সীমানার অভ্যন্তরে, ফরাসী সাম্রাজ্য এটা বেশী দিন চলতে পারে না। তাই মাঝে মাঝে যুদ্ধ করে সীমানা বাড়ানোর প্রয়োজনীয়তা। কিন্তু রাইন নদীর বাম তীরের জার্মান এলাকা আত্মসাৎ করার কথায় ফরাসী উগ্রজাতিবাদীদের কল্পনা যতটা ঝলমলিয়ে ওঠে, তা আর কোন ক্ষেত্রের সীমানা সম্প্রসারণে হয় না। রাইন

অঞ্চলে এক বর্গমাইল স্থান এদের কাছে আল্‌প্‌স বা অন্যত্র দশ বর্গমাইল স্থানের চাইতেও অনেক বেশি। দ্বিতীয় সাম্রাজ্য যদি ধরে নেওয়া হয়, তাহলে এক ধাক্কায় বা ভাগে ভাগে, রাইনের বাম তীর পর্যন্ত এলাকা পুনরুদ্ধারের দাবিটা নিছক সময়ের প্রশ্ন। সে সময় এল, যখন বাধল ১৮৬৬ সালের অস্ট্রো-প্রুশীয় যুদ্ধ। বিসমার্কের হাতে এবং নিজের অতিধূর্ত দোদুল্যমান নীতির ফলে প্রত্যাশিত 'রাজ্য ক্ষতিপূরণের' ব্যাপারে প্রবঞ্চিত হয়ে শেষ পর্যন্ত যুদ্ধ করা ছাড়া নেপোলিয়নের গত্যন্তর রইল না; সে যুদ্ধ বাধল ১৮৭০ সালে আর নেপোলিয়নকে তাড়িয়ে নিয়ে গেল প্রথমে সেদানে এবং সেখান থেকে একেবারে ভিলহেল্‌মসহোয়েতে।*

এর আবশ্যিক ফল হিসাবে দেখা দিল ১৮৭০ সালের ৪ঠা সেপ্টেম্বরের প্যারিস বিপ্লব। সাম্রাজ্য ভেঙে পড়ল তাসের ঘরের মতো; আবার ঘোষিত হল প্রজাতন্ত্র। কিন্তু শত্রু তখন দ্বারে অপেক্ষমান; সাম্রাজ্যের সেনাবাহিনী হয় মেৎস-এ এমনভাবে পরিবেষ্টিত যে বেরিয়ে আসার আশা নেই, নয় জার্মানিতে বন্দী অবস্থায়। এই জরুরী পরিস্থিতিতে জনসাধারণ প্রাক্তন বিধান সভার প্যারিস প্রতিনিধিদের 'জাতীয় প্রতিরক্ষা সরকার' হিসাবে সংগঠিত হতে দিল। এত সহজে এতে রাজি হওয়ার কারণ হল এই যে, বন্দুক কাঁধে নিতে পারে প্যারিস শহরের এমন প্রত্যেকটি মানুষ দেশরক্ষার উদ্দেশ্যে জাতীয় রক্ষিবাহিনীতে নাম লিখিয়ে অস্ত্রসজ্জিত হয়েছিল, ফলে বিপুল সংখ্যাগরিষ্ঠ হয়ে উঠেছিল শ্রমিকেরাই। কিন্তু প্রায় পুরোপুরি বুর্জোয়া সরকার আর সশস্ত্র শ্রমিক শ্রেণীর মধ্যেকার বিরোধ অতিশীঘ্র ফেটে পড়ল খোলাখুলি সংঘর্ষে। ৩১শে অক্টোবর কয়েকটি শ্রমিক বাহিনী টাউন হল চড়াও করে সরকারের একাংশকে বন্দী করে ফেলে। বিশ্বাসঘাতকতা, সরাসরিভাবে সরকারের প্রতিশ্রুতি ভঙ্গ এবং কতকগুলি পেটি বুর্জোয়া বাহিনীর হস্তক্ষেপে তারা ছাড়া পেল এবং প্রাক্তন সরকারকেই শাসন ক্ষমতায় বহাল রাখা হল, যাতে বিদেশী সামরিক শক্তি কর্তৃক অবরুদ্ধ নগরের মধ্যে গৃহযুদ্ধ না বেধে যায়।

অবশেষে ১৮৭১ সালের ২৮শে জানুয়ারি অনাহারক্লিষ্ট প্যারিস আত্মসমর্পণ করে। কিন্তু এমন মর্যাদায় যা যুদ্ধের ইতিহাসে অভূতপূর্ব। দুর্গগুলি সমর্পণ করা হল, নগরীর প্রাকার থেকে অপসৃত হল কামানগুলি, লাইন-সৈন্যদল আর সচল রক্ষিবাহিনীর অস্ত্র তুলে দিতে হল বিজয়ীর হাতে আর তারা গণ্য হল যুদ্ধবন্দী হিসাবে। জাতীয় রক্ষিবাহিনী কিন্তু তাদের অস্ত্র আর কামান হাতছাড়া করেনি; বিজেতাদের সঙ্গে তারা এক যুদ্ধবিরতি-চুক্তি করল মাত্র। বিজেতারাও বিজয়-গৌরবে প্যারিস শহরে প্রবেশ

* ২রা সেপ্টেম্বর, ১৮৭০ তারিখে ফরাসী বাহিনী সেদানে বিধ্বস্ত হয়ে সম্রাট সমেত বন্দী হয়। — সম্পাঃ

করতে সাহস পেল না। প্যারিসের মাত্র ছোট এক কোণ দখলের সাহস করেছিল তারা, যে এলাকাটা আবার একাংশে সাধারণের ব্যবহার্য খোলা পার্ক মাত্র, এও তারা দখলে রাখল মাত্র কয়েকদিন! সেই কয়দিনও প্যারিসের সশস্ত্র শ্রমিকদের দ্বারা পরিবেষ্টিত হয়ে রইল তারাই যারা প্যারিস অবরোধ করে ছিল ১৩১ দিন ধরে। বিদেশী বিজেতাদের প্যারিসের যে কোনা ছেড়ে দেওয়া হয়েছিল, তার সঙ্কীর্ণ সীমানা যাতে কোন 'প্রুশীয়' অতিক্রম না করে সেদিকে সতর্ক দৃষ্টি রেখেছিল শ্রমিকেরা। যে সৈন্যদলের কাছে সাম্রাজ্যের সকল বাহিনী অস্ত্র সমর্পণ করে, তাদের মনে এমনই শ্রদ্ধারই উদ্রেক করে প্যারিস শ্রমিকেরা; আর প্রুশীয় য়ুংকার* যারা এসেছিল বিপ্লবের জন্মভূমিতে প্রতিশোধ নিতে, তারাই বাধ্য হল সসম্ভ্রমে থেমে দাঁড়াতে ও এই সশস্ত্র বিপ্লবকেই অভিবাদন জানাতে!

যুদ্ধ চলাকালে প্যারিসের শ্রমিকদের শুধু এইমাত্র দাবি ছিল যে প্রবলভাবে যুদ্ধ চালিয়ে যেতে হবে। কিন্তু এখন, যখন প্যারিস আত্মসমর্পণ করার পর শান্তি ফিরে এল, তখন সরকারের নূতন সর্বোচ্চ কর্তা তিয়েরকে বুঝতে হল যে, প্যারিসের শ্রমিকদের হাতে যতক্ষণ অস্ত্র থাকছে ততক্ষণ বিত্তবান শ্রেণীর বৃহৎ জমিদার ও পুঁজিপতিদের শাসন নিয়ত বিপদের মুখে থাকবে। তাঁর প্রথম কাজই হল শ্রমিকদের নিরস্ত্র করার এক প্রচেষ্টা। ১৮ই মার্চ তারিখে তিনি লাইনের সৈন্যদের পাঠালেন এই আদেশ দিয়ে যে, জাতীয় রক্ষিবাহিনীর নিজস্ব কামান কেড়ে আনতে হবে, অথচ প্যারিস অবরোধের সময় এ কামানদল গড়া হয়েছিল সাধারণের কাছ থেকে চাঁদা তুলে। চেষ্টা বিফল হল; সমগ্র প্যারিস এক হয়ে দাঁড়াল তার প্রতিরোধে, এবং একদিকে প্যারিস ও অন্যদিকে ভার্সাইতে অবস্থিত ফরাসী সরকারের মধ্যে যুদ্ধ ঘোষিত হল। ২৬শে মার্চ প্যারিস কমিউন নির্বাচিত হয় আর ২৮শে মার্চ ঘোষিত হল কমিউনের শাসন। জাতীয় রক্ষিবাহিনীর কেন্দ্রীয় কমিটি সে পর্যন্ত শাসন কাজ চালিয়েছিল, এবার তারা প্যারিসের কলঙ্কিত 'সুনীতি-রক্ষী দলটি' ('Morality Police') ভেঙে দেবার আদেশ দিয়ে তারপর পদত্যাগ পত্র পেশ করল কমিউনের কাছে। ২০শে মার্চ তারিখে সরকারী সৈন্যদলভুক্তি ও স্থায়ী সেনাবাহিনী নাকচ করল কমিউন ও ঘোষণা করল যে, জাতীয় রক্ষিবাহিনীই থাকবে একমাত্র সশস্ত্র বাহিনী, আর তাতে ভর্তি করা হবে অস্ত্রবহনক্ষম সমস্ত নাগরিককেই। ১৮৭০ সালের অক্টোবর থেকে পরের বছরে এপ্রিল পর্যন্ত সব বসতবাড়ির ভাড়া কমিউন মকুব করে দিল; সে সময়ের যে ভাড়া দেওয়া হয়ে গিয়েছিল সেটাকে ভবিষ্যতে দেয় ভাড়া হিসাবে জমা নেওয়ার আদেশ হল; পৌরসভার বন্ধকী কাছারিতে বাঁধাপড়া মালের নিলামে বিক্রয় বন্ধ হয়ে গেল।

---

* য়ুংকার — প্রুশীয় অভিজাত ভূস্বামী। — সম্পাঃ

কমিউনের সদস্য হিসাবে নির্বাচিত বিদেশীদের নির্বাচন পাকা করা হল সেই তারিখেই, কারণ 'কমিউনের পতাকা, বিশ্ব প্রজাতন্ত্রেরই পতাকা।' ১লা এপ্রিল তারিখে সিদ্ধান্ত নেওয়া হল যে, কমিউনের কোন কর্মচারীর বেতন, সুতরাং কমিউন সদস্যদেরও বেতন ৬,০০০ ফ্রাঁ-র (৪,৮০০ মার্ক) বেশী হতে পারবে না। পরের দিনই কমিউন চার্চকে রাষ্ট্র থেকে বিচ্ছিন্নকরণ, কোনরূপ ধর্মীয় উদ্দেশ্যে রাষ্ট্রের অর্থব্যয় নিষেধ আর চার্চের সকল সম্পত্তিকে জাতীয় সম্পত্তিতে পরিণত করার ডিক্রি জারী করে। এর ফলে ৮ই এপ্রিল ধর্মের সকল প্রতীক, চিত্র, আপ্তবাক্য এবং প্রার্থনাদি, অর্থাৎ যা কিছু 'ব্যক্তিগত বিবেকের বিষয়ভুক্ত বলে গণ্য' তা সবই শিক্ষায়তন থেকে বহিষ্করণের আদেশ জারী ও ধীরে ধীরে কার্যকরী করা হল। দিনের পর দিন ভার্সাই সৈন্যদল কর্তৃক কমিউনের বন্দী যোদ্ধাদের গুলি করে হত্যার জবাবে ৫ তারিখে শত্রুপক্ষীয় লোকদের জামিন হিসাবে বন্দী রাখার আদেশ হয়; কিন্তু তা কখনো কাজে প্রয়োগ করা হয়নি। ৬ তারিখে জাতীয় রক্ষিবাহিনীর ১৩৭ নম্বর ব্যাটালিয়ন গিলোটিন নিয়ে এসে জনগণের বিপুল উল্লাসের মধ্যে তা প্রকাশ্যে পুড়িয়ে ফেলল। ১৮০৯ সালের যুদ্ধের পর দখল করা কামান গলিয়ে নেপোলিয়ন যা ঢালাই করেছিলেন, ভাঁদোম ময়দানে স্থিত সেই উগ্রজাতিবাদ ও জাতি-বৈরতার প্রতীক বিজয়-স্তম্ভটিকে ধূলিসাৎ করার সিদ্ধান্ত নিল কমিউন ১২ তারিখে। ১৬ই মে তারিখে এই সিদ্ধান্ত কার্যে পরিণত করা হয়েছিল। যে-সব কারখানা মালিকেরা বন্ধ করে দিয়েছিল তাদের একটা পরিসংখ্যান হিসাব প্রস্তুত করে সেগুলিকে প্রাক্তন শ্রমিকদের দিয়েই আবার চালু করার পরিকল্পনা প্রস্তুতির নির্দেশ এল ১৬ই এপ্রিল; এই শ্রমিকেরা সংগঠিত হবে সমবায় সমিতিতে; সমিতিগুলিকে আবার এক মহা সংঘে সংগঠিত করবার পরিকল্পনা নেবারও আদেশ হল। ২০ তারিখে কমিউন রুটি প্রস্তুতকারীদের রাত্রি কাজ নিষিদ্ধ করে; কর্ম-সংস্থান দপ্তরগুলিও তুলে দেওয়া হয়; দ্বিতীয় সাম্রাজ্যের সময় থেকে পুলিশ-নিযুক্ত জীবেরা এক নম্বরের শ্রমিক-শোষক হিসাবে এই সংস্থাকে কুক্ষিগত করে রেখেছিল। প্যারিসের বিশটি মহল্লার (arrondissements) মেয়র দপ্তরগুলির হাতে তা স্থানান্তরিত করা হয়। বন্ধকী দোকানগুলিতে শ্রমিকদের ব্যক্তিগতভাবে শোষণ চলে, সেগুলি শ্রমের হাতিয়ার এবং ঋণের ওপর শ্রমিকদের অধিকারের পরিপন্থী, এই কারণে ৩০শে এপ্রিল কমিউন এগুলি তুলে দেবার আদেশ দিল। ষোড়শ লুই-এর প্রাণদণ্ড দানের পাপ স্খালনের জন্য নির্মিত প্রায়শ্চিত্ত গির্জা নষ্ট করার আদেশ দিল কমিউন ৫ই মে তারিখে।

এই ভাবে বিদেশী আক্রমণকারীদের বিরুদ্ধে যুদ্ধের দরুন যেটা আগে পেছনে ছিল, প্যারিসের আন্দোলনের সেই শ্রেণী চরিত্রটি তীক্ষ্ণভাবে পরিষ্কাররূপে প্রকাশ হতে থাকে ১৮ই মার্চ থেকে। যে-হেতু কমিউনের সভায় বসত হয় প্রায় খাঁটি শ্রমিকেরা,

না হয় শ্রমিকদের স্বীকৃত প্রতিনিধিগণ, সে-হেতু তার সিদ্ধান্তগুলিতেও চরিত্রটি সুপরিস্ফুট। এইসব সিদ্ধান্তে যে সব সংস্কার সাধনের আদেশ জারী করা হল, তা হয় প্রজাতন্ত্রী বুর্জোয়ারা নিছক ভীরুতার দরুনই করে উঠতে পারেনি, অথচ তাদের মধ্যে ছিল শ্রমিক শ্রেণীর স্বাধীন ক্রিয়াকলাপের আবশ্যিক ভিত্তি যেমন, এই নীতির প্রতিষ্ঠা যে, **রাষ্ট্রের চোখে** ধর্ম হল সম্পূর্ণ ব্যক্তিগত ব্যাপার মাত্র। কিংবা কমিউন জারী করল এমন সব হুকুম যেগুলি সরাসরি শ্রমিক শ্রেণীরই প্রত্যক্ষ স্বার্থে, সমাজের প্রাচীন ব্যবস্থাতে যেগুলি অংশত গভীর ঘা দেয়। অবশ্য শত্রুবেষ্টিত নগরীতে এই সমস্ত কিছু কাজে পরিণত করার ব্যাপারটা শুরু করা মাত্র সম্ভব ছিল। মে মাসের গোড়া থেকে ভার্সাই সরকার যে ক্রমবর্ধিষ্ণু সংখ্যায় সেনাবাহিনী নিয়োগ করতে থাকে, তার বিরুদ্ধে লড়াইতেই তাদের সমগ্র শক্তি ব্যয় হতে লাগল।

৭ই এপ্রিল ভার্সাই সেনাদল প্যারিসের পশ্চিম রণাঙ্গনে নিউলি-তে সেন নদীর খেয়াঘাট দখল করে নেয়। আবার অন্যদিকে, ১১ তারিখে, দক্ষিণ রণাঙ্গনে তাদের আক্রমণ বিপুল ক্ষতিসহ হঠিয়ে দেওয়া হয় জেনারেল ইওদ কর্তৃক। প্যারিসের উপর চলছিল অবিচ্ছিন্ন গোলাবর্ষণ; চলছিল তাদেরই হাতে যারা শহরের উপর প্রুশীয়দের গোলাবর্ষণকে পবিত্রতা হানি বলে নিন্দা করেছিল। এরাই আবার এখন প্রুশীয় সরকারের কাছে করজোরে প্রার্থনা করছিল যেন সেদান ও মেৎসের বন্দী ফরাসী সৈন্যদের তাড়াতাড়ি ফিরিয়ে দেওয়া হয় যাতে সেই সৈনিকেরা এদের জন্য প্যারিস পুনর্দখল করতে পারে। মে মাসের গোড়া থেকে এইসব সৈন্যের ক্রমিক প্রত্যাবর্তনে ভার্সাই বাহিনী পেল চূড়ান্ত শক্তি প্রাধান্য। একথা স্পষ্ট বোঝা গেল ২৩শে এপ্রিলেই, যখন তিয়ের বন্দী-বিনিময় সম্পর্কিত আলোচনা ভেঙে দিলেন — কমিউন এ আলোচনা প্রস্তাব করেছিল যাতে প্যারিসের যে আর্চবিশপকে আর যত পাদ্রীকে প্যারিসে জামিন হিসাবে রাখা হয়েছিল তাদের সকলের বিনিময়ে মাত্র একজনকে ফিরিয়ে দেওয়া হয়, তিনি হলেন ব্লাঙ্কি, যিনি দুইবার কমিউনের সদস্য নির্বাচিত হলেও আটক ছিলেন ক্লেরভো-তে বন্দী হয়ে। শক্তি প্রাধান্যের কথাটা আরও সুস্পষ্টভাবে প্রকট হল তিয়েরের ভাষার পরিবর্তনে, আগে তিনি টালবাহানা করছিলেন, কথা বলছিলেন দ্ব্যর্থকভাবে। এখন হঠাৎ তিনি হয়ে উঠলেন উদ্ধত, হুমকিদার, বর্বর। ভার্সাই সেনাদল দক্ষিণ রণাঙ্গনে মুলাঁ-সাকে উপদুর্গ দখল করে নিল ৩রা মে তারিখে; ৯ তারিখে নিল ফোর্ট ইসি যেটা গোলাবর্ষণে একেবারে ধ্বংসস্তূপে পরিণত হয়ে গিয়েছিল; ১৪ তারিখে ফোর্ট ভাঁভ। পশ্চিম রণাঙ্গনে তারা এগোতে লাগল ধীরে ধীরে, নগরীর প্রাকার পর্যন্ত বিস্তৃত বহু গ্রাম ও বাড়ি দখল করতে করতে আর শেষ পর্যন্ত এল প্রধান রক্ষাব্যূহের সম্মুখে; বিশ্বাসঘাতকতা এবং সেখানকার মোতায়েন জাতীয় রক্ষিবাহিনীর অসাবধানতার দরুন ২১ তারিখে তারা নগরীর অভ্যন্তরে প্রবেশে

সফল হল। উত্তর ও পূর্ব দিকের দুর্গগুলি দখলে ছিল প্রুশীয়দের। তারা ভার্সাই সৈন্যদের নগরীর উত্তর দিকের এলাকার ভিতর দিয়ে পেরিয়ে যেতে দিল, অথচ যুদ্ধবিরতি চুক্তি অনুযায়ী সে এলাকাতে প্রবেশ করা ভার্সাই সৈন্যের পক্ষে ছিল নিষিদ্ধ। এইভাবে এগিয়ে এসে তারা আক্রমণ চালাল এমন একটা বিস্তৃত এলাকা জুড়ে যা প্যারিসীয়রা স্বভাবতই ধরে নিয়েছিল যুদ্ধবিরতি সর্তে রক্ষিত, ও তাই তার সুরক্ষায় জোর দেয়নি। এর ফলে, প্যারিসের পশ্চিমার্ধে, খাস বিলাস-নগরীর এলাকায় প্রতিরোধ হল দুর্বল; আক্রমণকারী ফৌজ যতই এগোতে থাকে নগরীর পূর্বার্ধের দিকে, অর্থাৎ যে অংশটি হচ্ছে আসল শ্রমিক নগরী তার কাছে, ততই প্রতিরোধ হতে থাকল ক্রমেই প্রবলতর এবং একরোখা। আট দিন ধরে লড়বার পরই বেলভিল ও মেনিলমঁতাঁর উঁচু জমির উপর কমিউনের শেষ রক্ষীরা পরাজিত হয়। তারপর অসহায় পুরুষ, নারী আর শিশু হত্যার যে হিড়িক এক সপ্তাহ ধরেই ক্রমবর্ধমান হারে চলেছিল, তা উঠল চরমে। ব্রিচলোডার বন্দুকে আর কুলোয় না — যথেষ্ট দ্রুত গতিতে তাতে মানুষ মারা সম্ভব নয়; বিজিতদের শয়ে শয়ে মারা হল মিত্রেলিয়েজের গুলিতে। পের লাশেজ কবরস্থানের 'কমিউনারদের প্রাচীরের'* সামনে এই গণহত্যার শেষ অনুষ্ঠান হয়। শ্রমিক শ্রেণী তার দাবি দাওয়া নিয়ে দাঁড়াবার সাহস পাওয়া মাত্র শাসক শ্রেণী কতদূর উন্মত্ত হতে পারে তারই মূক অথচ মুখর সাক্ষী হিসাবে সেই প্রাচীর আজও দাঁড়িয়ে আছে। তারপর যখন দেখা গেল সকলকে হত্যা করা অসম্ভব, তখন শুরু হল পাইকারীভাবে গ্রেপ্তার, বন্দীদের মধ্যে থেকে নির্বিচারে বাছাই করা লোকদের গুলি করে হত্যা, আর অবশিষ্টদের বড় বড় বন্দীশিবিরে প্রেরণ, যেখানে তারা রইল সামরিক আদালতে বিচারের প্রতীক্ষায়। প্যারিসের উত্তর পূর্বার্ধ পরিবেষ্টিত করে ছিল যে সব প্রুশীয় সেনাদল, তাদের উপর আদেশ ছিল, যেন কোন পলাতক বেরিয়ে না যায়, কিন্তু সর্বোচ্চ অধিনায়কের নির্দেশের চাইতে মানবতার নির্দেশের প্রতি সৈনিকেরা যখন বেশি বাধ্যতা দেখায় তখন অফিসাররা প্রায়ই চোখ বুজে থাকত। এজন্য বিশেষ সম্মান প্রাপ্য স্যাক্সন সেনাবাহিনীর; অতি মানবিক আচরণ করে এরা এবং এমন বহুজনকে পেরিয়ে যেতে দেয় যারা স্পষ্টতই কমিউনের যোদ্ধা।

বিশ বছর পরে আজ যদি আমরা ১৮৭১ সালের প্যারিস কমিউনের কার্যকলাপ এবং তার ঐতিহাসিক তাৎপর্য বিচার করতে বসি তাহলে 'ফ্রান্সে গৃহযুদ্ধ' গ্রন্থে যে

* কমিউনারদের প্রাচীর — প্যারিসের পের লাসেজ সমাধিক্ষেত্রের দেয়াল, ১৮৭১ সালের ১৭শে মে এখানে ভার্সাই বাহিনীর সঙ্গে প্যারিস কমিউনের যোদ্ধাদের অন্যতম শেষ একটি রক্তাক্ত সংঘর্ষ হয়। এই দেয়ালের কাছে ভার্সাই বাহিনী কমিউনারদের ব্যাপকভাবে গুলি করে মারে। — সম্পাঃ

